প্রথম প্রকাশ : জ্যৈষ্ঠ, ১৩৬৭
পরিমার্জিত ও পরিবর্ধিত দ্বিতীয় সংস্করণ : অগ্রহায়ণ, ১৩৬৭

প্রকাশক :
বীরেন্দ্রনাথ বিশ্বাস
৫।১এ, কলেজ রো,
কলিকাতা—৯

প্রচ্ছদ : পূর্ণেন্দু রায়

মুদ্রাকর :
শ্রীরতিকান্ত ঘোষ
দি সত্যনারায়ণ প্রিন্টিং ওয়ার্কস্
২০৯-এ, বিধান সরণি, কলিকাতা-৬

সূচি

## আমাদের চিনচর্চা

ভৌগোলিক ও মানসিক নৈকট্য সত্ত্বেও বাঙালি ও চিনাদের মধ্যে ভাবের ও ভালোবাসার দূরত্বের সম্বন্ধে আমরা আজও তেমন মাথা ঘামাইনি।

অবশ্য চিনা সভ্যতা সম্পর্কে একটা চাপা শ্রদ্ধা মধ্যবিত্ত বাঙালিদের মধ্যে বহুদিন ধরেই লক্ষ করা যায়। সেইসঙ্গে প্রচারিত রয়েছে এক-আধজন বৌদ্ধ শিক্ষকের কথা যাঁরা দুর্গম গিরি কান্তার মরু পেরিয়ে একসময় ভগবান বুদ্ধের বাণী দুর্লঙ্ঘ হিমালয়ের অপরপারে সুদূর চিনে প্রচার করেছিলেন।

সাধারণ বাঙালিদের কাছে বিক্রমশীলা মহাবিদ্যালয়ের অধ্যক্ষ অতীশ দীপঙ্করের কথা অজানা না হলেও তাঁর বিচিত্র জীবনকথা ও রোমাঞ্চকর ভ্রমণের বিবরণ তেমনভাবে জানা নেই। কোনো বাঙালি লেখকও একালে তাঁর বিচিত্র জীবনকথাকে তেমনভাবে ভুবনসন্ধানী আধুনিক বাংলা সাহিত্যের অঙ্গ করে তোলেননি। সে তুলনায় বৃহৎবঙ্গের বিশ্ববন্দিত নালন্দা বিশ্ববিদ্যালয়ের কথা এবং সেখানকার চৈনিক সাধক ও গবেষকদের কথা আমরা একটু বেশি জানি। সেইসঙ্গে আরও জানি চিনদেশের পরিব্রাজকদের জীবনকথা ও তাঁদের বিভিন্ন বিক্ষিপ্ত রচনাবলীর কথা।

বুদ্ধের সময় থেকে বৃহৎবঙ্গের যেসব সন্ন্যাসী তথাগতের বাণী প্রচার ও মানবসেবার জন্য জীবন তুচ্ছ করে দিকে দিকে ছড়িয়ে পড়েছিলেন, ধৈর্য ধরে তাঁদের অভিজ্ঞতার কথাগুলি সংগ্রহ করলে পৃথিবীর নানা দেশ, বিশেষ করে চিন সম্বন্ধে আমরা কত কথা জানতে পারতাম, প্রতিবেশী সম্পর্কে আমাদের জ্ঞানের পরিধি কত বিস্তৃত হতে পারত। এইসব ভুবনবিজয়ী ভারতীয় প্রচারকরা নতুন দেশের নতুন কথাগুলি

নিজের মতো করে আমাদের জন্য লিপিবদ্ধ করেননি তা ভাবতে আশ্চর্য লাগে। তাঁদের তুলনায় চিনের আগন্তুকরা কি ভারতসম্পর্কে তথ্য সংগ্রহে অনেক এগিয়ে আছেন?

মাঝামাঝি পথে আমার ভাবতে ইচ্ছে করে, ভারতের সাংস্কৃতিক এবং ধর্মীয় দূতদের হারিয়ে-যাওয়া রচনাগুলি ঠিকমতন উদ্ধার করতে আমরা তেমন চেষ্টা করিনি। এরজন্য বিশ্বের নানা স্থানে, বিশেষ করে চিনে যে বিপুল অনুসন্ধান চালানো প্রয়োজন তাও হয়নি। আরও একটা কারণ হতে পারে, যুগ যুগ ধরে ভারতবর্ষের বিভিন্ন সংগ্রহশালায় যেসব দুর্লভ রচনা অতি যত্নে রক্ষিত হয়েছিল তা একসময় বিদেশের আক্রমণকারীরা অকারণে ধ্বংস করে আমাদের অতীতচর্চাকে চিরতরে স্তব্ধ করে দিয়ে। অচলাবস্থা থেকে শান্তভাবে বেরিয়ে এসে পুরনো ঘটনাবলীকে আবার সাজিয়ে তোলার জন্য প্রয়োজনীয় কিন্তু ধৈর্যসাধ্য প্রচেষ্টাকে আমরা আজও তেমন গুরুত্ব দিতে উৎসাহী হইনি। পৃথিবীর অন্য সবায়ের মতন ইদানীং আমাদের নজর কেবল বিদেশ বাণিজ্য থেকে কত বিদেশি মুদ্রা উপার্জন হল তার ওপর।

আমাদের চিনচর্চার ক্ষেত্রেও বোধহয় একই ঘটনা ঘটেছে। বিরাট বিরাট দুর্বোধ্য গ্রন্থমালার মধ্যে হাজার হাজার বছরের এক তুলনাহীন সম্পর্কের ইতিবৃত্ত উদ্ধারের পথে আমরা যাইনি। এমনকি চিনের সঙ্গে আমাদের রোমাঞ্চকর আদানপ্রদানের একটা সহজবোধ্য বিবরণও আমাদের সামনে নেই।

চিনের সঙ্গে আমাদের বিস্ময়কর আদান-প্রদানের সবচেয়ে বোধযোগ্য বিবরণটি পেয়েছি জনৈক চিনা অধ্যাপকের কাছ থেকে। এই ভাষণটির রচনাকাল ১৯২৪, উপলক্ষ কবি রবীন্দ্রনাথের চিনভ্রমণ। চিনযাত্রী রবীন্দ্রনাথ সেবার কয়েকজন শ্রদ্ধেয় ও সম্মানিত মানুষের ছোট্ট দলকে সঙ্গে নিয়ে গিয়েছিলেন। এই দলে ছিলেন শিল্পী নন্দলাল বসু, আচার্য ক্ষিতিমোহন সেন, ঐতিহাসিক কালিদাস নাগ, বিশ্বনাগরিক লিওনার্ড এলমহার্স্ট প্রভৃতি।

মঙ্গলবার ১৮ মার্চ ১৯২৪ রবীন্দ্রনাথ শান্তিনিকেতন ত্যাগ করে

চিনযাত্রার উদ্দেশে কলকাতা রওনা হন।

গবেষক প্রশান্তকুমার পাল তখনকার আনন্দবাজার পত্রিকা থেকে আরও কিছু বিবরণ দিয়েছেন। "পিকিং বিশ্ববিদ্যালয় রবীন্দ্রনাথের চিনভ্রমণ ও তথা হইতে প্রত্যাবর্তনের খরচ বহন করিবেন। কবির অন্যান্য দেশ ভ্রমণের ব্যয় ও পণ্ডিত ক্ষিতিমোহন সেনের পাথেয় খরচ নির্বাহার্থ বাবু যুগলকিশোর বিড়লা দশ সহস্র মুদ্রা দান করিয়াছেন।... শ্রীযুত নন্দলাল বসুর পথ খরচ আংশিক বিশ্বভারতী ও আংশিক ভারতীয় চিত্র-শিল্পের উন্নতিকামী ব্যক্তিদের অর্থসাহায্য হইতে নির্বাহ করা হইবে।" *এলমহার্স্ট ও গ্রেচেন গ্রিনের খরচ ডরোথি স্ট্রেট প্রদত্ত সুরুল* ফান্ড থেকে দেওয়া হয়। লিমডির রাজকুমার নিজ ব্যয়ে সহযাত্রী হয়েছিলেন। সেবার ঠিক ছিল রবীন্দ্রনাথ চিন ছাড়াও জাপান, ইন্দোচিন, কাম্বোডিয়া, শ্যাম ও জাভা ভ্রমণ করবেন, কিন্তু শেষপর্যন্ত চিন ও জাপান ছাড়া অন্য দেশগুলি ভ্রমণ সম্ভব হয়নি।

আউটরাম ঘাট থেকে ২১ মার্চ ১৯২৪ ইথিওপিয়া জাহাজে চিনের পথে সিঙ্গাপুরে যাওয়ার আগের দিনে রবীন্দ্রনাথ আলিপুরের এক সভায় বলেন, বয়স বাড়ছে, স্বাস্থ্যও ভালো নয়, দূর ভ্রমণ তাঁর কাছে কষ্টকর, তবু এই নিমন্ত্রণ তিনি গ্রহণ করেছেন। তাঁর বিশ্বাস, এই ভ্রমণ চিন ও ভারতের মধ্যে সুপ্রাচীন সাংস্কৃতিক ও আধ্যাত্মিক সম্পর্কের পুনরুদ্ধার করতে পারবে।

বিশিষ্ট যাত্রীদের নিয়ে ১২ এপ্রিল সকালে জাহাজ চিনের সাংহাই বন্দরে পৌঁছয়।

১৩ এপ্রিল রবিবার দুপুরে সাংহাই-এর শিখ গুরুদ্বারে রবীন্দ্রনাথ বলেন, ভারতবর্ষ থেকে যারা এসেছে, ঋষিদের প্রেমের ধর্ম ও তাদের মহত্ত্ব প্রচার করতে যারা এসেছে তারা ভারতবর্ষের সঙ্গে চিনকে বহুরকম আত্মীয়তার সূত্রে বেঁধেছে, যা জগতের ইতিহাসে পাওয়া যায় না। কোনো বাণিজ্যের শক্তি নেই, রাষ্ট্রের শক্তি নেই, তেমন করে প্রেমের বাঁধনে বাঁধতে পারে।...চিনে ভারতবাসী যারা এসেছে তাদের কাজ, সেবা এবং আদর্শ দেখে চিনাবাসী যেন কৃতজ্ঞচিত্তে ভারতের নাম স্মরণ করে।

একই দিনে রবীন্দ্রনাথের সঙ্গে আনুষ্ঠানিকভাবে দেখা হয় কয়েকজন শিক্ষিত চিনা মহিলা ও পুরুষের। যুবসমাজের প্রতিনিধি ফু সী-মো বলেন, রবীন্দ্রনাথ এসেছেন চিনের এক সঙ্কটজনক সময়ে যখন সে নিরীশ্বরবাদ ও বস্তুতন্ত্রবাদের দোলাচলতার মধ্য দিয়ে অগ্রসর হচ্ছে—তিনি আশা করেন রবীন্দ্রনাথের উজ্জ্বল ব্যক্তিত্ব, গভীর দর্শন ও সজীব কবিতা তাকে সেই অবস্থা থেকে উদ্ধার করবে।

প্রত্যুত্তরে কৌতুকের সুরে রবীন্দ্রনাথ বলেন, তিনি একজন দায়িত্বজ্ঞানহীন কবি ছাড়া আর কিছু নন—কারণ তিনি গান লিখে সময় নষ্ট করেছেন যখন তাঁর উচিত ছিল চিনের জন্য বক্তৃতা রচনা করা। কবিরা বসন্তবাতাসের মতো অর্থহীন যাওয়া-আসা করে থাকে, কিন্তু তাদের উদ্দেশ্যহীনতার জন্য পৃথিবীর কোনো লোকসান হয় না।...বহু শতাব্দী জুড়ে এদেশে বণিকরা এসেছে, সৈনিকেরা এসেছে। এসেছে আরও কত অবাঞ্ছিত ব্যক্তি—কিন্তু তাঁর আগে আরও কোনো কবিকে আমন্ত্রণ করার কথা কেউ ভাবেনি।

প্রয়াত প্রশান্তকুমার পালের রবিজীবনীর নবমখণ্ডে আমরা দেখছি, বাংলা নববর্ষের প্রথমদিনে ১৪ এপ্রিল ১৯২৪ আমাদের কবিগুরু সাংহাইতে। তিনি বেশ উৎসাহী, "এদের সঙ্গে আমাদের যথেষ্ট ঘনিষ্ঠতা হবে।"

ওইদিনেই রবীন্দ্রনাথ চেকিয়াং প্রদেশের রাজধানী হাংচৌ পৌঁছলেন। তাঁর সঙ্গীরা নিকটবর্তী একটি পাহাড়ে প্রাচীন বৌদ্ধমঠ দেখতে যান। কথিত আছে, বোধিজ্ঞান বা হুইলি নামে একজন ভারতীয় সন্ন্যাসী এই ঐতিহাসিক বৌদ্ধমঠের প্রতিষ্ঠাতা। এঁর কথা উল্লেখ করে রবীন্দ্রনাথ ১৬ এপ্রিল ১৯২৪ চিনের কয়েক হাজার ছাত্রকে বললেন, "তিনিও পূর্বপুরুষদের প্রতিনিধি হিসাবে একই প্রীতির বাণী বহন করে এখানে এসেছেন। সেই ভক্ত এখানে এসে একটি পাহাড় দেখে মনে করেছিলেন, তাঁর দেশের গৃধ্রকূট পাহাড়টি যেন উড়ে চলে এসেছে—এমনই তার সাদৃশ্য। তাঁরও এখানকার পাহাড় গাছপালা দেখে একই কথা মনে হচ্ছে, হৃদয়বিনিময়ের অসুবিধার কারণ শুধু ভাষার পার্থক্য।"

ফু সী-মোকে রবীন্দ্রনাথ (২০ এপ্রিল) নানকিং-এর এক হোটেলে বলেন, "তোমরা যে বেড়াপাকে পড়েছ, তা থেকে কেবলমাত্র কোনরকমে মুক্তি পেতে চেষ্টা না করে সেই মুক্তির মধ্য দিয়ে মানুষকে মস্ত শিক্ষা দিতে পার যদি নন-ভায়োলেন্ট নন-কোঅপারেশন নীতি তোমরা একবার প্রয়োগ করে দেখ : যারা তোমাদের কাপুরুষের মত ঘিরে লুট করছে, মারছে—তাদের শিক্ষা যদি তোমাদের হাতে হয়—তাহলে সমস্ত পৃথিবী তোমাদের কাছে কৃতজ্ঞ থাকবে।"

রবীন্দ্রনাথ সেবার চিনের ছাত্রদের বলেন, প্রাচীন ভারত ব্যবসায়ীদের বা সৈন্যদের পাঠায়নি, পাঠিয়েছে তার শ্রেষ্ঠ সন্তানদের এবং সেই সঙ্গে তার শ্রেষ্ঠ উপহারসমূহ। অর্থাৎ পথ নির্মাণই ছিল প্রাচীন ভারতের ব্রত—ব্যবসার জন্য নয়, ক্ষমতার জন্য নয়, দূরদেশের ভ্রাতাদের অন্তরে পৌঁছনোর জন্য। আজ বিজ্ঞানের সাহায্যে দূর অনেক সহজে নিকটে চলে এসেছে, কিন্তু পারস্পরিক সহজ সম্পর্ক স্থাপন করার লক্ষ্য গেছে হারিয়ে। এটি সবসময়ই ক্ষতিকর যখন আমরা কাছাকাছি আসি অথচ মিলিত হই না।

শেষপর্বে রবীন্দ্রনাথ বলেন, তিনি নিজেকে সৌভাগ্যবান মনে করবেন, এই ভ্রমণ থেকে চিন যদি ভারতের কাছে এবং ভারত যদি চিনের আরও কাছে চলে আসে—কোনো রাজনৈতিক বা ব্যবসায়িক কারণে নয়, কেবল 'for disinterested human love and for nothing else.'

পরবর্তী পর্যায়ে দেখছি, চিনা যুবকরা রবীন্দ্রনাথের বক্তব্যকে তেমন ভালোভাবে নেননি। এক পরাজিত জাতির প্রতিনিধি হিসেবে ছাপানো প্রচারপত্র বিলির মধ্যে তাঁরা বিশিষ্ট অতিথিকে নানা সভায় ধিক্কার দিয়েছেন। রবীন্দ্রনাথ আবশ্য এই বিরোধিতাকে গুরুত্ব দেননি, "বয়সের বিপুল দূরত্ব" থেকে তিনি চিনা ছাত্রদের আশীর্বাদ জানিয়েছেন। ছাত্রদের কাছে তাঁর জিজ্ঞাসা, নতুন যুগকে তাঁরা কোন অর্ঘ্য প্রদান করবেন? তিনি শুনেছেন, তাঁরা বস্তুবাদী, তাঁদের আশাকে কোনো স্বপ্নলোকে

পাঠাতে চান না।

রবীন্দ্রনাথের বিভিন্ন সভায় যেসব নিন্দামূলক ইশ্‌তেহার প্রচার হতো তার কিছু বাংলা অনুবাদ এখন সহজলভ্য। কয়েকটি উদ্ধৃতি এখানে কাজে লাগতে পারে। রবীন্দ্রনাথ নিজেও কয়েকজন জাপানির সাহায্যে এগুলির বক্তব্য জানতে পারেন।

শিশিরকুমার দাশ ও তান ওয়েনের প্রদত্ত বাংলা অনুবাদ এখানে উদ্ধৃত করছি :

১. প্রাচীন চিনের সভ্যতার কাছে আমরা যথেষ্ট পেয়েছি, আর পেয়ে কাজ নেই। এই সভ্যতা মানুষকে শোষণ করে রাজাকে বড় করেছে, মেয়েদের পদানত করেছে, পুরুষকে দিয়েছে সব অধিকার, তোষণ করেছে অভিজাত সামন্তদের। রবীন্দ্রনাথ আমাদের সেই সভ্যতার দিকে ফিরিয়ে নিয়ে যেতে চান। তাই আমরা তাঁর বিরোধিতা করি।

২. আমাদের কৃষি চাষীর ক্ষুধা নিবারণে অক্ষম, আমাদের শিল্প কুটিরশিল্প মাত্র, আমাদের নৌকা, আমাদের যানবাহন দিনে কয়েক মাইলের বেশি যেতে অসমর্থ, আমাদের ভাষা, আমাদের লিখন পদ্ধতি এখনও আদিম, আমাদের পথঘাট, আমাদের শৌচাগার, আমাদের রন্ধনশালা পৃথিবীর চোখে হাস্যকর। অথচ রবীন্দ্রনাথ বস্তুসভ্যতার আধিক্যের জন্য আমাদের তিরস্কার করছেন। তাই আমরা তাঁর প্রতিবাদ করতে বাধ্য।

৩. রবীন্দ্রনাথ যাকে বলেন আত্মিক সভ্যতা তার ভয়াবহ রূপ আমরা প্রাচীন চিনে দেখেছি—অকারণ যুদ্ধ, লুণ্ঠন, ধর্ষণ, মিথ্যাচার, বঞ্চনা, লালসা, নির্লজ্জ বেশ্যাবৃত্তি, লুব্ধ ধনীর রক্ত পান, বাপ-মাকে খাওয়ানোর জন্য ধার্মিক সন্তানের নিজের শরীরের মাংস কেটে দেওয়া, পরাজিতের মাথার খুলিতে মদ্যপানের উল্লাস, পা বিকৃত করে মেয়েদের সুন্দরী বানাবার চেষ্টা। এই প্রাচীনের দিকে ফিরতে বলছেন রবীন্দ্রনাথ।

৪. চিনের বর্তমান দুর্দশার কারণ রাষ্ট্রীয় ব্যাপারে নাগরিকদের ঔদাসিন্য। তার ফলেই জঙ্গী শাসক ও বিদেশী শক্তি আমাদেব নিয়ে ছিনিমিনি খেলছে। আর রবীন্দ্রনাথ বলছেন আমরা নাকি ঐসব ব্যাপারে

বড় বেশি বিব্রত। তার মানে জাতীয়তার দরকার নেই। সরকারের দরকার নেই। দরকার শুধু আত্মার সন্ধান।

৫. আমাদের দেশে ইন এবং ইয়াঙ্ তত্ত্ব ছিল, তাও ছিল, কনফুশিয়ান তত্ত্ব ছিল। এখন এসেছে 'হারমনিয়াস ভার্চু সোসাইটি', 'স্পিরিচ্যুয়াল কালচার অ্যাসোসিয়েশন' এবং খ্রীষ্টতত্ত্ব। রবীন্দ্রনাথ বলেছেন ব্রহ্মের কথা—আত্মার মুক্তির কথা। এই অকর্মণ্য তত্ত্বের বিরুদ্ধে আমাদের আপত্তি। আর যাঁরা রবীন্দ্রনাথকে আমন্ত্রণ করেছেন তাঁদের বিরুদ্ধে আমাদের আপত্তি।

স্টিফেন হে-র গ্রন্থে শেষাংশটি আর-একটু বিস্তৃত : 'Therefore we protest, in the name of all the oppressed peoples, in the name of all the persecuted classes, against Mr. Tagore, who works to enslave them still more by preaching to them patience and apathy. We also protest against the semi-official literati who have invited Mr Tagore to come to hypnotize and drug out Chinese youth in this way, these literati who use his talent to instill in Young China their conservative reactionary tendencies.'

১৩ মে ১৯২৪ ক্ষিতিমোহন সেন বিদেশ থেকে কবিপুত্র রথীন্দ্রনাথকে চিঠি লিখছেন :

"...চীনের ছোকরাদের মধ্যে এসে পড়েছি—এরা ঘোরতর যন্ত্রনেশায় মত্ত। সবই এদের মেশিন যন্ত্র—ও তারই পূজা করছে--এবং রাজনীতির ঘুরপাক থেকে উচ্চতর স্বর্গ এদের নেই।. ."

রবিজীবনীকার প্রশান্তকুমার পাল জানাচ্ছেন, পূর্ব ঘোষণামত রবীন্দ্রনাথ ১৮ মে ১৯২৪ পিকিঙে আসেন। আকস্মিকভাবে পিকিঙ ন্যাশনাল বিশ্ববিদ্যালয়ের একদল ছাত্রছাত্রী তাঁর কাছে কিছু শোনার আবেদন জানান।

এঁদেরই মতো কিছু তরুণ-তরুণীর অভব্যতায় বিরক্ত হয়ে রবীন্দ্রনাথ প্রস্তাবিত তিনটি বক্তৃতা বাতিল করে পিকিঙ ত্যাগ করেছিলেন।

কয়েকদিন পরে হ্যাংকৌতে যুব ছাত্রদের একসভায় রবীন্দ্রনাথ তাঁর চিনে আসার দুটি কারণ ব্যক্ত করেন—প্রথমত চিনের যুবকদের সঙ্গে

পরিচিত হওয়া ও দ্বিতীয়ত ভারতীয় সংস্কৃতির সঙ্গে যোগ থাকার জন্য চিনের পুরানো সভ্যতা সম্পর্কে অভিজ্ঞতা লাভ। কিন্তু কবির ভাষণ শেষ হওয়ামাত্র একদল ছাত্র চিৎকার করতে থাকেন—পরাধীন দেশের দাস, ফিরে যাও ; আমরা দর্শন চাই না। বস্তুবাদ চাই।

রবীন্দ্রনাথের চিনে পৌঁছনোর আগে অধ্যাপক লিয়াঙ শি চাও যে অনবদ্য মুখবন্ধটি লিখেছিলেন আমার কাছে তা চিন-ভারত সম্পর্কের শ্রেষ্ঠ রচনা। কয়েকটি পৃষ্ঠার মধ্যে এই লেখক যমজভ্রাতা ভারত ও চিনের সম্পর্ক সম্বন্ধে যে ছবিটি এঁকেছেন তা এককথায় তুলনাহীন। দুই দেশের সম্পর্ক হাজার হাজার বছরের, কিন্তু সম্রাট অশোকের আগের পর্ব সম্বন্ধে তেমন কিছু জানা যায় না।

অধ্যাপক শি চাও স্মরণ করেছেন, সম্রাট অশোক বিদেশে যেসব মিশনারিদের পাঠিয়েছিলেন তাঁদের কয়েকজন অবশ্যই চিনে উপস্থিত হয়েছিলেন। এঁদের মধ্যে দশজনকে জেলে পোরা হয়েছিল এবং রাজকীয় আদেশে তাঁদের মৃত্যুদণ্ড হয়েছিল।

পরবর্তী আটশ বছরের ইতিহাস কিন্তু গৌরবোজ্জ্বল। এই সময়কালে সাঁইত্রিশজন সম্মানিত ভারতীয় অতিথির কথা জানা যায়। ২৩৫ খ্রিস্টাব্দ থেকে ৭৯০ খ্রিস্টাব্দের মধ্যে ভারত ভ্রমণে এসেছিলেন ১৮৭ জন চিনা. এর মধ্যে ১০৫ জনের নাম চীনা ঐতিহাসিকরা সযত্নে সংগ্রহ করেছেন। ভারত থেকে যাঁরা গিয়েছিলেন তাঁদের মধ্যে বিখ্যাত ধর্মরক্ষ, বুদ্ধভদ্র ও জিনভদ্র।

বিশ শতকের বিভ্রান্তিকর সময়ের উল্লেখ করে অধ্যাপক শি চাও বলছেন, এখন যেসব 'সুসভ্য' জাতির সঙ্গে আমাদের সাক্ষাৎ-পরিচয় হচ্ছে তারা আমাদের মাটি ও সম্পদ কেড়ে নিতে চায়, তারা আমাদের রক্তরঞ্জিত কামানের গুলি উপহার দিতে আগ্রহী, তাদের কলকারখানায় যেসব জিনিস তৈরি হয়ে আমাদের দেশে পাঠাচ্ছে তার ফলে সাধারণ লোকের রুজি-রোজগার বন্ধ হওয়ার মুখে। কিন্তু ভারত-চিনের ভ্রাতৃত্ব কখনও ওই পথে যায়নি। সম্পর্কের রেশ টেনে চিনা অধ্যাপক ভারতকে জ্যেষ্ঠভ্রাতার আসনে বসিয়েছেন। শ্রদ্ধার সঙ্গে স্মরণ করেছেন, বড় ভাই

ইতিহাসের নানা পর্যায়ে ছোটভাই চিনকে কি দিয়েছে।

প্রথমেই উল্লেখযোগ্য—ভারত দিয়েছে 'অ্যাবসলিউট ফ্রিডম' ও 'অ্যাবসলিউট লাভ'-এর শিক্ষা ও দীক্ষা। সাত হাজার বৌদ্ধ মহাগ্রন্থের উল্লেখ করে অধ্যাপক শি চাও বলেছেন, এই সাত হাজার খণ্ড থেকে মূল শিক্ষা : To Cultivate sympathy and intellect, in order to attain absolute wisdom, and absolute love through pity.

অসাধারণ এই বক্তৃতায় চিনের কৃতজ্ঞতার প্রকাশ, সাহিত্য এবং আর্ট-এ ভারত যা উপহার দিয়েছে তা তুলনাহীন। ভারতীয় ঋষিরা এই জ্ঞান বহন করে এনেছেন নানা শিল্পকীর্তি ও গ্রন্থের মাধ্যমে। ভারত থেকে ফেরার সময় চিনা পণ্ডিতরাও নানা জিনিস সঙ্গে নিয়ে এসে আমাদের ভাণ্ডার পূর্ণ করেছেন। যেসব বই অনুবাদ হয়েছে তার মাধ্যমে আমরা ভারতীয় 'প্রজ্ঞার' সঙ্গে পরিচিত হয়েছি।

ভারতের স্থাপত্যবিদ্যাও যে চিনকে প্রভাবিত করেছে তারও স্বীকৃতি রয়েছে শি চাও-এর বক্তব্যে! স্পষ্ট বলা হচ্ছে, প্যাগোডা জিনিসটি পুরোপুরি ভারতীয়, ভারতের সঙ্গে সম্পর্ক হবার আগে প্যাগোডা ব্যাপারটা চিন জানতোই না। বেজিং-এ স্থাপত্যের প্রাচীনতম নিদর্শনটি একটি প্যাগোডা, এটি তৈরি হয় ষষ্ঠ শতাব্দীতে।

চিত্রকলা ও ভাস্কর্যেও ভারতের ঋণ স্বীকার করতে দ্বিধা ছিল না তাঁদের যাঁরা রবীন্দ্রনাথকে চিনে স্বাগত জানিয়েছিলেন। তাঁদের প্রকাশ্য স্বীকৃতি : "We probably owe the very foundation of our Chinese painting to Indian influence"

পণ্ডিতরা সবিনয়ে স্বীকার করছেন পাথরের ওপর খোদাই এনগ্রেভিং আমাদের ছিল, কিন্তু ত্রিমাত্রিক ভাস্কর্য বৌদ্ধধর্ম আসবার আগে আমাদের জানা ছিল না।

নাটকের কথাও একইরকম। সবচেয়ে প্রাচীন অপেরা পো চুর পিছনে আছে পাতো বলে এক দেশ। এই দেশের খোঁজ পেয়েছেন পরবর্তীকালের গবেষকরা, তার অবস্থিতি দক্ষিণ ভারতে। যে দুটি বই অনুবাদের মাধ্যমে চিনের হৃদয় স্পর্শ করেছিল তার একটি হলো শাক্যমুনির জীবনকথা। লেখক বিখ্যাত এক ভারতীয় কবি, চিনে তাঁর

পরিচয় মা মিং বলে, আসল ভারতীয় নামটা জানা যায়নি। শুধু কাব্য নয়, চিনা উপন্যাসের আদিতেও তো ভারতবর্ষ।

বিজ্ঞানের নানা ক্ষেত্রে, বিশেষ করে ওষুধ-পত্রেও ভারত ও চিনের যৌথ প্রচেষ্টা যে চিনকে সমৃদ্ধ করেছে তা পণ্ডিতরা সবিনয়ে স্বীকার করেছেন।

রবীন্দ্রনাথের চিন ভ্রমণের সময় অধ্যাপক লিয়াং শি চাও-এর প্রারম্ভিক মন্তব্যটি আমার মনে হয় আমাদের দেশের সকলের অবশ্যপাঠ্য হওয়া উচিত। সুদূরের চিনকে সকলের খুব কাছে আনতে এই রচনাটি আজও তুলনাহীন।

এবার রবীন্দ্রবিরোধিতার আরও একটু খবর নেওয়া যাক। আগে ঠিক হয়েছিল, রবীন্দ্রনাথ সোমবার থেকে বৃহস্পতিবার (12-15 May 1924) প্রতিদিন সকালে একটি করে বক্তৃতা করবেন, কিন্তু প্রতিবাদের আলোকে ঘোষণা করা হলো, সোমবারের পরে বাকি বক্তৃতাগুলি তিনি বাতিল করে দিচ্ছেন।

প্রায় দু'হাজার তরুণতরুণীদের সামনে রবীন্দ্রনাথ বললেন, "প্রাচ্যের তরুণ প্রজন্ম প্রায় সর্বত্র আধুনিকতার প্রতি আকৃষ্ট হচ্ছে। তারা ধরে নিয়েছে পাশ্চাত্যের জীবনধারাই আধুনিক। সেই আচরণ ও ঘনিষ্ঠতার মধ্যে তারা খুঁজছে আধুনিক হবার পথ। তারা বিশ্বাস করে যে, যাকে আধুনিকতা বলা হচ্ছে তার মধ্যেই রয়েছে প্রগতির সম্ভাবনা ও স্বাধীনতা—এর নামই যৌবন ও জীবন।"

এরপরে রবিজীবনীকার প্রশান্তকুমার পাল মন্তব্য করেছেন, "কিন্তু তাই যদি হবে তাহলে জানা দরকার, আধুনিকতা কোনো বিশেষ কালে সীমাবদ্ধ নয়, তা নিহিত আছে বিশেষ এক সত্যে—যার অভাবে আধুনিকতম নকশা ও চাকচিক্য সত্ত্বেও তা প্রকৃতপক্ষে সেকেলে ও বিনষ্টির সম্মুখীন। কালের গতিকে বুঝতে না পেরে এই কারণেই অনেক জাতি ধ্বংস হয়েছে।"

এরপরে রবীন্দ্রনাথের বক্তব্য, "যা গভীর ভাবে মানবিক তা কখনও তো পুরনো হয় না। It has the perpetual freshness of imperishable

life. কিন্তু পশ্চিমি ক্ষুধার্ত জাতগুলি গত এক শতাব্দী জুড়ে পূর্ব গোলার্ধের দেশগুলির সম্পদ অপহরণ ও তাদের অপমান করেছে, কি করে বিশ্বাস করা যাবে তারাই জীবনরহস্যের অসীমতার সন্ধান লাভ করেছে। তারা এসেছে এবং বাইরে থেকে গিয়েছে।"

এই বক্তৃতার পরেই ডাক্তারের উপদেশে সব প্রোগ্রাম ক্যানসেল করে রবীন্দ্রনাথ পিকিংয়ের বাইরে চলে যান। কবির তখনকার মনোভাব স্পষ্ট করে পুত্র রথীন্দ্রনাথকে ১৩মে ১৯২৪ লেখেন," চীনের ছোকরাদের মধ্যে এসে পড়েছি, এরা ঘোরতর যন্ত্রনেশায় মত্ত। সবই এদের মেশিন যন্ত্র—ও তারই পূজা করচে—এবং রাজনীতির ঘুরপাক থেকে উচ্চতর স্বর্গ এদের নেই।"

বহু স্থান ঘুরে, বহু সভাসমিতি করে রবীন্দ্রনাথ চিনের সাংহাই বন্দর ত্যাগ করেন ৩০ মে ১৯২৪। বিদায়ের আগে এক প্রবীণ চীনা বলেছিলেন, "যে-ভারত বুদ্ধকে ও তাঁর ধর্মকে আমাদের উপহার দিয়েছে, সেই দেশেরই আর এক অবতারের মধ্য দিয়ে সেই শাশ্বত সত্য আবার শোনা গেল। এরজন্য আমরা কৃতজ্ঞ ও ধন্য হয়েছি।"

চিনভ্রমণ রবীন্দ্রনাথের পক্ষে ঘটনাবিহীন হয়নি। যুবকদের এক সভায় এক সপ্তাহ আগে তিনি বলেছিলেন, তাঁর চিনে আসার দুটি কারণ—প্রথমত, চিনের যুবকদের সঙ্গে পরিচিত হওয়া ও দ্বিতীয়ত, ভারতীয় সংস্কৃতির সঙ্গে যোগ থাকার জন্য চিনের পুরানো সভ্যতা সম্পর্কে অভিজ্ঞতা লাভ। কিন্তু তাঁর বক্তৃতা শেষ হওয়া মাত্রই একদল যুবক উঠে দাঁড়িয়ে চিৎকার করল : 'পরাধীন দেশের দাস, ফিরে যাও। আমরা দর্শন চাই না, বস্তুবাদ চাই'।

উত্তরে আর একটি সভায় আমাদের কবি জোর করে বললেন, "আমায় তোমরা অসময়ে ডেকেছিলে, তোমাদের মন এখন রয়েছে success—material prosperity at any cost এর রাজ্যে। আমি বলছি, চিরদিন আমাদের মহাপুরুষেরা বলেছেন—যা চাইবে তা হয়তো পাবে—ভালো করেই পাবে, তবু সমূলে বিনাশের হাত থেকে রক্ষা হয়তো পাবে না।"

চিনে রবীন্দ্রনাথের ভাষণগুলি এখন একত্রে পাওয়া যায়। এগুলি বারবার পড়ে আমি আজও খুব আনন্দ পাই।

'টু মাই হোস্টস' নামক একটি ভাষণে এশিয়ায় ইউরোপের ভূমিকা সম্বন্ধে রবীন্দ্রনাথ বেশ গুরুত্বপূর্ণ কথা বলেন।

"একসময় বর্বরদের হাত থেকে পৃথিবীকে রক্ষে করেছিল এই এশিয়া। তারপর কেমন করে রাত্রির অন্ধকার নেমে এল জানি না। আমাদের প্রবেশদ্বারে ধাক্কাধাক্কিতে যখন আমাদের ঘুম ভেঙে গেল তখন ইউরোপকে স্বাগত জানাতে আমরা প্রস্তুত ছিলাম না। —এই ইউরোপ এসেছিল তার দৈহিক শক্তি ও মেধার ঔদ্ধত্য নিয়ে। এই পশ্চিম তার শ্রেষ্ঠ জিনিসগুলি দিতে আসেনি, এসেছিল আমাদের সেরা সম্পদগুলির সন্ধানে, আমাদের শোষণ করে আমাদের শাসন করবার জন্য। আমাদের সর্বস্ব হরণের জন্য আমাদের বাড়ির অভ্যন্তরে তারা ঢুকে পড়েছিল। ইউরোপ এইভাবে এশিয়া জয় করে। ...আমরাও ইউরোপের প্রতি অবিচার করেছিলাম, কারণ ইউরোপকে আমরা সমান-সমানভাবে সাক্ষাৎ করিনি। সম্পর্কটি ছিল উচ্চের সঙ্গে নিচের। একদিকে অপমান, অন্যদিকে হীনমন্যতা। আমরা ভিখিরির মতন অনেককিছু গ্রহণ করেছি। আমরা তখন ভেবেছি, আমাদের নিজস্ব কিছু নেই। আমাদের মধ্যে ছিল আত্মবিশ্বাসের অভাব। আমাদের নিজস্ব সম্পদগুলি সম্বন্ধে আমরা অবহিত ছিলাম না। এই ঘুম থেকে আমাদের জেগে উঠতে হবে এবং প্রমাণ করতে হবে আমরা ভিখিরি নই। এইটাই আমাদের আশুদায়িত্ব। আমাদের নিজের ঘরেই যে মৃত্যুহীন সম্পদগুলি রয়েছে তা খুঁজে বার করতে হবে। তবেই আমরা রক্ষা পাব, পৃথিবীও রক্ষা পাবে।"

সাংহাই ছেড়ে জাপান যাবার পথে ২৯ মে ১৯২৫ চিনা বুদ্ধিজীবীরা কবিকে এক বিদায় সংবর্ধনা জানান। সেখানে রবীন্দ্রনাথ তাঁর তিক্ততা চেপে রাখেননি।

সাংহাইতে তিনি বললেন, তোমাদের কিছু দেশপ্রেমীর ভয় ছিল আমি

ভারতবর্ষের আধ্যাত্মিকতার রেশ তুলে তোমাদের অর্থপ্রীতি ও বস্তুবাদে দুর্বলতা ঢুকিয়ে দেবো। যারা উদ্বিগ্ন এই ব্যাপারে তাদের আমি আশ্বাস দিতে চাই আমার কোনো দুরভিসন্ধি নেই। তাদের গতি শ্লথ করবার শক্তি আমার নেই, তারা যখন বাজারে গিয়ে যে আত্মায় তাদের বিশ্বাস নেই তা বিক্রি করে দিতে চায় তাদের আটকে রাখতেও আমি অসমর্থ। তিনি তাদের আশ্বস্ত করতে চান, একজন অবিশ্বাসীকেও তিনি বোঝাতে পারেননি তার আত্মা আছে বা বস্তুশক্তির চেয়ে নৈতিক সৌন্দর্যের মূল্য বেশি।

৩০ মে ১২২৪ তাঁর জাহাজ সাংহাই-মরু সাংহাই ছেড়ে জাপানের নাগাসাকীর উদ্দেশে রওনা হয়। প্রায় একমাস পরে (২৬ জুন) তিনি জাহাজে আবার সাংহাই বন্দরে ফিরে আসেন। ২৮ জুন তিনি সাংহাই ছেড়ে হংকং-এর উদ্দেশে যাত্রা করেন।

১৯২৯ সালে জাপান ও মার্কিনদেশ ঘুরে রবীন্দ্রনাথ আর একবার সাংহাই আসেন, কবি দম্পতি জু জিমো ও তাঁর স্ত্রী লু জিয়াওম্যান তাঁকে নিজেদের বাড়িতে রাখেন।

চিন-ভারত সংস্কৃতিক আদানপ্রদানের চমৎকার একটা ছবি এঁকেছেন শ্রীপ্রবোধচন্দ্র বাগচী তাঁর কিছু মূল্যবান রচনায়। প্রথম চাইনিজ তীর্থযাত্রী ফা-হিয়েন কয়েকজন সন্ন্যাসী সহ ৩৯৯ খ্রিস্টাব্দে কোন দুর্গমপথে ভারতযাত্রা শুরু করে গিলগিট উপত্যকায় এসেছিলেন তার বিস্তারিত বিবরণ রয়েছে। একশ বছর পর আর এক চিনা যাত্রীর বর্ণনাও রয়েছে। তিনি অবশ্য গিলগিট থেকে কাশ্মিরের পথ না ধরে স্বাত উপত্যকা ধরে গান্ধারে পৌঁছেছিলেন। হিউয়েন সাং ভারতে পৌঁছবার (৬২৯ খ্রিস্টাব্দে) কিছু আগে উল্টোপথের যাত্রী নালন্দার ভারতীয় সন্ন্যাসী প্রভাকর মিত্রের নাম পাওয়া যাচ্ছে। ইনি পরে চিনের সম্রাটের কাছ থেকে সর্বোত্তম সম্মান পেয়েছিলেন।

আর এক চিনা তীর্থযাত্রী উ-কং ৭৫১ সালে চিন ছেড়ে কূটনৈতিক দায়িত্ব নিয়ে এদেশে এসেছিলেন।

ইচ্ছে হলে আরও এক হাজার বছর পিছিয়ে যাওয়া যায় সহজেই।

হিউয়েন সাং উল্লেখ করেছেন—বুদ্ধের প্রথম দুই গৃহী শিষ্য মধ্য-এশিয়ায় বৌদ্ধধর্ম প্রচারে এসেছিলেন—এঁদের নাম ত্রপুষ ও ভল্লিক। এঁরা বল্লিক দেশের বণিক। বুদ্ধের সময়েই এঁরা বৌদ্ধগয়ায় বাণিজ্য করতে গিয়েছিলেন। বিদায়কালে বুদ্ধ স্বয়ং তাঁদের নিজের নখকণা ও চুল উপহার দিয়েছিলেন।

আরও দু'জন প্রাতঃস্মরণীয় প্রচারকের নাম কাশ্যপ মাতঙ্গ ও ধর্মরত্ন। এঁদের প্রায় একশ বছর পরে আমরা আর এক মহাপণ্ডিতের (১৪৭ খ্রিস্টাব্দ) উল্লেখ পাচ্ছি, এঁর নাম লোকক্ষেম। তৃতীয় শতকের আর এক বহুভাষী বৌদ্ধ সন্ন্যাসীর নাম ধর্মরক্ষ, ইনি নাকি ছত্রিশটি ভাষা জানতেন।

তৃতীয় শতকের আর এক স্মরণীয় নাম সেং-হুই (সঙ্ঘমতি), এঁর পিতৃপুরুষরা ভারতবর্ষে সংসার পেতেছিলেন। এই শ্রেষ্ঠীপুত্র একসময় নানকিং-এ আসেন এবং সেখানে একটি সংঘারাম ও একটি স্কুল স্থাপন করেন।

পাণ্ডিত্যের খ্যাতি দেশের বাইরে ছড়িয়ে পড়লে কি ধরনের বিপদ আসতে পারতো তার উল্লেখ করেছেন হিউয়েন সাং। তক্ষশিলার খ্যাতনামা বৌদ্ধপণ্ডিত কুমারলতার সুনাম শুনে তাঁকে জোর করে নিজের দেশে আনিয়েছিলেন চিনের এক গুণগ্রাহী নরপতি, নির্দেশ সেখানেই তাঁকে অধ্যাপনা করতে হবে। এই খ্যাতনামা শিক্ষক ছিলেন অশ্বঘোষ, নাগার্জুনের সমসাময়িক। এঁর একটি বইয়ের নাম কল্পনামন্দিটিকা।

চতুর্থ শতকে এক এন-আর-আই ভারতীয় পণ্ডিতের নামও পাওয়া যাচ্ছে। এঁর নাম কুমারজীব। ইনি কাশ্মীরে গিয়েছিলেন উচ্চশিক্ষার জন্য। বিদেশে ফিরে গিয়ে তিনি নিষ্ঠার সঙ্গে বেদধ্যয়ন করেছিলেন। স্থানীয় নরপতি সো-কিউয়ের দুই পুত্রকে (সূর্যভদ্র ও সূর্যসেমা) তিনি শতশাস্ত্র ও মাধ্যমিকশাস্ত্র পাঠ করিয়েছিলেন।

আরও সব প্রায়বিস্তৃত পণ্ডিতদের নাম ইতিহাসের পাতায় লুকিয়ে আছে। যেমন মগধের ধর্মচন্দ্র। ইনি ৭২০ খ্রিস্টাব্দ চিনা রাজদূতের আমন্ত্রণে চিনে গিয়েছিলেন।

দুষ্প্রাপ্য বইয়ের সন্ধানে ভারত-চিনের গবেষকরা কত কষ্ট স্বীকার

করতেন তা ভাবলে বিস্ময় লাগে। বৌদ্ধ গবেষক ধর্মক্ষেম মধ্যভারত থেকে যাত্রা করলেন চিনের উদ্দেশে, কারণ মহাপরিনির্বাণসূত্র নামক বইয়ের প্রথম দশটি পরিচ্ছেদ তিনি নিজের দেশে পেলেন না। প্রথমে গেলেন কাশ্মীরে, সেখানে ব্যর্থ হয়ে বইয়ের খোঁজে হাজির হলেন চিনে। প্রিয় বইটির সংস্কৃত অনুবাদ করতে করতে তিনি খবর পেলেন পুরো বইটা একমাত্র তিব্বতে পাওয়া যেতে পারে। খোটানে সেই বই সংগ্রহ করে ধর্মক্ষেম ফিরে গেলেন লিয়াং-চাও-এ। মহাপণ্ডিতের মন ভরে না কিছুতেই, তাঁর সন্দেহ যে-বইটি তিনি অনুবাদ করছেন সেটিও সম্পূর্ণ নয়। সুতরাং আবার খোটানের উদ্দেশে যাত্রা। কিন্তু এবার অঘটন ঘটলো, মাঝপথে খুন হলেন ভারতমাতার এই বিস্মৃত জ্ঞানতপস্বী সন্তান।

পথের ও ভাষার দূরত্ব জয় করে নতুন দেশে গবেষণা বা তীর্থযাত্রা সে যুগে সহজ ছিল না। দূরদর্শীরা এইসব গবেষকদের জন্য ছোট ছোট দোভাষী অভিধান তৈরি করতেন। এমনই একটি বইতে জনৈক ভারতীয় ভিক্ষু এবং কান-চাউ নামে পশ্চিম চিনের এক ভদ্রলোকের কথোপকথন উদ্ধৃত করার লোভ সংবরণ করা যাচ্ছে না।

"আপনি ভাল আছেন? শরীরে কোনো অস্বস্তি নেই তো?

—আপনার আশীর্বাদে ভালই আছি।

আপনাব সব ভাল তো?

আপনি কোথা থেকে এসেছেন?

—আমি খোটান থেকে এলাম।

ভারতবর্ষ থেকে কবে বেরিয়ে এলেন?

—দু'বছর আগে।

খোটানে কোথায় থাকতেন?

—একটা সঙ্ঘারামে ছিলাম।

কোন সঙ্ঘারামে?

রাজার সঙ্গে দেখা করেছিলেন?

—হ্যাঁ, ওর সঙ্গে দেখা করেছি।

এখন কোথায় চললেন?

—চিনটা ঘুরে ঘুরে দেখবো।

আমাদের চিনচর্চা এবং চিনাদের ভারতচর্চার কথা বলতে শুরু করলে শেষ হতে চায় না। সারাজীবন ধরে পাঠ ও বিশ্লেষণ করলেও এর পরিসমাপ্তি নেই। তবে এইসব তীর্থযাত্রার বিবরণ চিনা পরিব্রাজকরা যতটা রেখে গিয়েছেন ভারতীয় শিক্ষাগুরু বা শ্রমণরা ততটা বিবরণ রেখে যাননি। কিংবা তাঁরা যা লিখে গিয়েছিলেন সময়ের স্রোতে তা ধুয়ে মুছে গিয়েছে অথবা লোকচক্ষুর আড়ালে চলে গিয়েছে।

ভারত-চিন অনুসন্ধানের আদিতে রয়েছেন সংখ্যাহীন চিনা বৌদ্ধ পরিব্রাজকরা। প্রথমেই স্মরণ করতে হয় ফা হিয়েন ও হিউয়েন সাং-কে। ভাবতে আশ্চর্য লাগে, তাঁদের ভারতযাত্রা প্রধানতঃ দুর্লভ গ্রন্থ সংগ্রহের উদ্দেশে যাতে সেইসব মহামূল্যবান বই নির্ভুলভাবে চিনাভাষায় অনুবাদ করা যায়। ফা-হিয়েনের তীর্থযাত্রার শুরু ৪০০ খ্রিস্টাব্দে। তাঁর ষোলো বছরের ভ্রমণকথা বহুযুগ পরে ইংরিজিতে অনূদিত হয়ে আজও পৃথিবীর বিস্ময় উৎপাদন করছে। ফা-হিয়েন ভাল সংস্কৃত জানতেন এবং মহাসঙ্ঘিকা বলে বিশাল একটি বইয়ের অনুবাদ করেন।

হিউয়েন সাং-এর ভ্রমণকাল (৬২৯-৬৪৫ খ্রিস্টাব্দ)। প্রায় সতেরো বছর বিদেশে কাটিয়ে তিনি যখন স্বদেশে ফিরে এলেন তখন তাঁর সঙ্গে ভারতের ৬৫৭টি মহামূল্যবান বই। বিশেষজ্ঞদের তিনি সাদর নিমন্ত্রণ করলেন অনুবাদকর্মে তাঁর সঙ্গে যোগ দিতে। নিজেও এই কাজে ডুবে রইলেন আমৃত্যু। তাঁর দেহাবসান ৬৬৪ খ্রিস্টাব্দ। এইসব ভারতবিদদের কথা আমরা কিভাবে ভুলে গেলাম তা আজও ঠিকমতন খোঁজ করে লিপিবদ্ধ হয়নি।

ভারতসন্ধানে কয়েকজন চিনা

রবীন্দ্রনাথের চিনভ্রমণ কাহিনি (১৯২৩-'২৪) একসময় খুব মন দিয়ে পড়েছিলাম, বুঝে উঠতে পারিনি অমন সম্মানিত অতিথির সভা পণ্ড করবার জন্য চিনা বিশ্ববিদ্যালয়ের ছাত্ররা কেন এত তৎপর হয়ে

তবে সব দুঃখ ভুলে গিয়েছিলাম কবিগুরুকে স্বাগতম জানিয়ে চিনা অধ্যাপকের রচনা পাঠ করে, যেখানে চিনারা ভারতকে 'নিকটতম এবং প্রিয়তম' ভ্রাতা বলে স্বীকৃতি দিয়েছিলেন। এই বক্তৃতায় চিন ও ভারতের কয়েক হাজার বছরের সম্পর্কের ইতিহাসের প্রতি ইঙ্গিত খুবই ভাল লেগেছিল। যতক্ষণ না সেই অস্বস্তিকর অধ্যায়ে আসা গিয়েছিল যেখানে অধ্যাপক মহাশয় স্বীকার করছেন সম্রাট অশোকের সমসাময়িক এক চিনা সম্রাটের রাজত্বকালে চিনে দশজন হিন্দু পরিব্রাজকের উপস্থিতি লক্ষ্য করা যাচ্ছে এবং সম্রাটের নিষ্ঠুর নির্দেশে প্রথমে তাঁদের কারাগারে পাঠানো হয়েছিল এবং পরে তাঁদের হত্যা করা হয়।

অধ্যাপক লিয়াং শি চাও অবশ্য গর্বভরে বলেছেন, খ্রিস্টের জন্মের প্রথম শতকেই (৬৭-৬৯ খ্রিস্টাব্দ) ভারতের সঙ্গে চিনের যোগাযোগ ঘটে এবং পরবর্তী কয়েক শতাব্দিতে অন্তত সাঁইত্রিশজন ভারতীয় পণ্ডিত চিনে পদধূলি দেন। এঁদের মধ্যে তিনজন ভুবনবিদিত, নাম ধর্মরক্ষা, বুদ্ধভদ্র ও দীনভদ্র। সেকালের রীতি অনুযায়ী এঁদের একটি করে চিনা নামও হয়েছিল, যথাক্রমে তমোলসা, চুশিয়েন ও শেনতাই। নামযশে এঁরা যে-তিনজন ভুবনবিদিত চিনা গবেষকের সঙ্গে পাল্লা দিতে পারেন তাঁরা হলেন ফা-হিয়েন, হিউয়েন সাং ও আই-চিং।

ভগবান বুদ্ধের সম্বন্ধে নানা গল্প শুনিয়ে পুনায় 'মিথিলা' নামক বাসগৃহে লেখক শরদিন্দু বন্দ্যোপাধ্যায় একসময় আমাকে মাতিয়ে

রাখতেন। তাঁর মুখেই শুনি, ভগবান বুদ্ধের জীবিতকালেই দু'-তিনজন মধ্য-এশিয়ার ব্যবসায়ীর সঙ্গে তাঁর পরিচয় হয় এবং তাঁদের সনির্বন্ধ অনুরোধে তিনি যে নখকণা ও কেশাগ্র উপহার দেন তা এই ভক্তরা সযত্নে চিনে নিয়ে যান।

শরদিন্দু আমাকে উপদেশে দিয়েছিলেন, কলকাতায় ফিরে গিয়ে একজন প্রাইভেট টিউটরের মাধ্যমে সংস্কৃত ও পালি ভাষাটা ঝালিয়ে নিও, তাহলে জীবনে কখনও গল্পের আইডিয়ার অভাব হবে না। বোকামি করে গুরুজনের সেই মহামূল্যবান উপদেশ পালন করিনি, এখন জীবনসায়াহ্নে খুবই দুঃখ হয়, কারণ সাত হাজার বৌদ্ধ ক্লাসিকে কত সহস্র রোমাঞ্চকর কাহিনি নবযুগের লেখকদের হাতে রূপান্তরিত হবার জন্যে অপেক্ষা করছে তার কোনো হিসেব নেই। শরদিন্দুর লেখনীতে মাত্র কয়েকটি বৌদ্ধ গল্প বহুযুগের ওপার হতে আমাদের কাছে ধরা দিয়েছে।

এসব অনেকদিন আগেকার কথা। বৌদ্ধযুগের অমৃতকথা আমার কাছে অধরাই থেকে গিয়েছে। বছরের পর বছর অনেক বাংলা এবং ইংরিজি বই পড়েছি, কিন্তু তার বেশির ভাগই সৈয়দ মুজতবা আলী যাকে স্বার্থপরতাপূর্ণ 'সেলফিশ রিডিং' বলতেন তাই। উকিল যেমন মক্কেলের স্বার্থে ডজন-ডজন আইন বই ঘাঁটেন, ডাক্তার যেমন রোগীকে সুস্থ করার জন্য সদ্যপ্রকাশিত মেডিক্যাল জার্নাল পড়েন, এসব স্বার্থপরের পাঠ। গল্প-লেখকও প্রয়োজনে অনেক বই পড়েন তাঁর উপন্যাসের পটভূমিকে যথাসম্ভব নির্ভরযোগ্য করার জন্য। কিন্তু এসব তো নাম-কা-ওয়াস্তে পড়া, এতে আত্মার তৃপ্তি হয না। যেসব লেখক দিনেরবেলায় একজায়গায় জীবিকার পিছনে ঘোরেন এবং সূর্যাস্তের পরে স্বগৃহে নতমস্তকে মা সরস্বতীর চরণবন্দনা করেন তাঁদের বড়ই সময়ের অভাব, তাঁদের পড়াশোনায় ঘাটতি থেকে যায়, ফলে তাঁরা মানসিক অপুষ্টি অর্থাৎ মেন্টাল ম্যালনিউট্রিশনে ভোগেন।

রামকৃষ্ণ-বিবেকানন্দর চাপে পড়ে সারা বছর ধরে কত যে বিখ্যাত এবং অখ্যাত বই পড়েছি তার হিসেব নেই। কোনো উপায় ছিল না, বিগত বিশ শতকের প্রথম দশকে বঙ্গভঙ্গের অপমান ও অভিমানে জ্বলতে-জ্বলতে কত যে তরুণ ঘরছাড়া দিকহারা হয়েছে এবং জেলখানায় পচে মরেছে তার পুরো হিসেব আজও নেই। ফাঁসির দড়ি কোনক্রম এড়িয়ে, আলিপুর অথবা আন্দামানের জেলখানায় জীবনের শ্রেষ্ঠ অংশ বিসর্জন দিয়ে এই সব বিধ্বস্ত মানুয একসময় অখ্যাত পত্র-পত্রিকায় তাঁদের জীবনকথা বাংলায় লিখেছেন, অথবা ততোধিক দরিদ্রভাবে বিভিন্ন বই লিখেছেন যার অনেকটাই সমকালের অবহেলায় হারিয়ে গিয়েছে। নিজের প্রয়োজনে এইসব বইয়ের জেরক্স-কপি বাড়ি নিয়ে এসে রাতের পর রাত পাঠ করেছি।

মনের এমনই অবস্থা নিয়ে এক স্নেহভাজন পড়ুয়া বন্ধুর সঙ্গে ভাবের আদানপ্রদান হচ্ছিল। প্রদীপ গুপ্তর মতে, একালে বইকে ভালবাসার নানা রূপ। কেউ কেউ বই কেনেন এবং নিজস্ব লাইব্রেরিতে তাদের বন্দি করে রেখে তৃপ্তি পান। দ্বিতীয় পর্যায়ে লাইব্রেরিতে অনেকের নিত্য আনাগোনা এবং ইদানীং স্টারমার্ক, ক্রসওয়ার্ড, অক্সফোর্ড বুকশপে মাঝে মাঝে দৌড়ানো এবং গৃহলক্ষ্মীর গঞ্জনা সত্ত্বেও কিছু পেপারব্যাক এবং কয়েকটি হার্ডব্যাক মাঝেমাঝে ক্রয় করা। ভাগ্যবান তিনি যাঁর গৃহলক্ষ্মীও একই সংগ্রহরোগে ভোগেন। আমার বন্ধুটি শেষোক্ত শ্রেণির, কর্তাগিন্নি বাড়িতে বই আনেন এবং পড়েন। বইয়ের মস্ত সুবিধে, তার গায়ে মিটার লাগানো থাকে না, একই বই ক'জন পড়ল তা নিয়ে কারও মাথাব্যথা নেই, খরচও বাড়ে না।

এবার পুজোর পর এই বন্ধুর মুখেই মজার গল্প শুনলাম। এঁরা একবার বাবা-মাকে নিয়ে বোধগয়ার ঐতিহাসিক ডাকবাংলোয় ক'দিন ছিলেন, সঙ্গে অবশ্যই বই। ডাকবাংলোর আর-একজন অতিথি জনৈকা প্রবীণা

বঙ্গমহিলা। তিনি সবিস্ময়ে বন্ধুর বাবাকে বললেন, আপনার পুত্র ও পুত্রবধূ তো অবাক করল, ভ্রমণে বেরিয়েও সারাক্ষণ বই পড়েছে। এরপর আলাপ হল। লতিকা লাহিড়ি জানালেন তিনি রাজধানীর এক বিখ্যাত বিশ্ববিদ্যালয়ের অধ্যাপিকা, তাঁর বিষয় চিনাভাষা। তারপর দিল্লির বিশ্ববিদ্যালয় প্রাঙ্গণের খুব কাছে অধ্যাপিকা লাহিড়ির বইয়ে-ঠাসা এক-চিলতে ফ্ল্যাটে বন্ধু দম্পতির কয়েকবার যাতায়াত, গ্রন্থ উপহার ও বিনিময় হয়েছে। কিছুদিন আগে লতিকা লাহিড়ির বোনপোর সঙ্গে কলকাতায় এঁদের আবার দেখা। লতিকা আর ইহলোকে নেই। তিনি যাবার আগে বোনপোকে বলে গিয়েছেন, আমার গ্রন্থ সংগ্রহটি ওদের দেখিও, ওদের যা ইচ্ছা তা যেন নিয়ে নেয়। এইভাবেই আমার বন্ধু আচমকা প্রাচীন ভারত ও চিন সম্পর্কে বেশ কিছু দুর্লভ বইয়ের মালিক হয়েছেন।

পড়ে তৎক্ষণাৎ ফেরত দেব এই শর্তে লতিকা-সংগ্রহের যে-বইটি আমার হাতে এল তা আমার সেলফিশ রিডিং-এর মধ্যে পড়ে না। বইটির লেখক জনৈক আই-চিং, মূল চিনাভাষা থেকে অনুবাদ করেছেন লতিকা লাহিড়ি।

অনুবাদিকা আমার অপরিচিতা, কিন্তু মরণসাগরের ওপার হতে ১৬০ পৃষ্ঠার ইংরেজি বইয়ের মাধ্যমে তিনি আমার জন্য নতুন এক পৃথিবীর দ্বার উন্মুক্ত করে দিলেন। ছাপ্পান্নজন চিনা বৌদ্ধসন্ন্যাসীর যে-জীবনকাহিনি তিনি এই বইতে ইংরেজি পাঠকের সামনে উপস্থাপিত করলেন তা এক কথায় বিস্ময়কর। আরও যা বিস্ময়কর, এই বই সময়মতো শরদিন্দু বন্দ্যোপাধ্যায়ের হাতে পড়লে অজানা দেশের অজানা শ্রমণদের নিয়ে তিনি অবশ্যই আরও পঞ্চাশটি অবিস্মরণীয় গল্প লিখতে পারতেন।

অধ্যাপিকা লতিকা লাহিড়ি সম্পর্কে বিস্তৃতভাবে জানি না, বইয়ের মুখবন্ধ থেকে স্পষ্ট যে ভারত সরকারের বৃত্তি নিয়ে ১৯৫৮ সালে তিনি বেজিং-এ যান এবং সেখানে বৌদ্ধশাস্ত্রবিদ ডক্টর জি সিয়ানলিনের




ইনিই ভুবনবিদিত তাও ধর্মের প্রবর্তক লাওৎজু। জন্ম আনুমানিক খ্রিস্টপূর্ব ৬০৪, দেহাবসান খৃঃপূঃ ৫৩১। কনফুসিয়াসের সমকালীন হলেও লাওৎজু অগ্রজ। এঁকে নিয়ে মূল চিন ভূখণ্ডে শত-সহস্র গল্প। যেমন, মাতৃগর্ভে তিনি ৮০ বছর অতিবাহিত করেছিলেন এবং শ্বেতশ্মশ্রু নিয়েই ভূমিষ্ঠ হয়েছিলেন। মহাজ্ঞানী লাওৎজু সম্রাটের গ্রন্থাগারে কাজ করতেন। নারীশক্তির ওপর ছিল তাঁর অগাধ শ্রদ্ধা।



দেশের নৈতিক অধঃপতনে বিরক্ত হয়ে বৃদ্ধ বয়সে লাওৎজু বিদ্রোহ ঘোষণা করে রাজকীয় গ্রন্থাগারের কাজ ছেড়ে একদিন বেরিয়ে পড়েছিলেন অজানার সন্ধানে। তাঁর বাহন একটি ষাঁড়, যা এদেশে শিবের কথা মনে করিয়ে দেয়। লাওৎজুর সংসার ত্যাগের দৃশ্যটি নিয়ে বিভিন্ন যুগে সংখ্যাহীন ছবি আঁকা হয়েছে। শোনা যায়, দেশ ছেড়ে চলে যাবার সময় তিনি সীমান্তপ্রহরীদের সন্দেহের উদ্রেক করেন এবং তাঁরা জানিয়ে দেন, নিজের সমস্ত অভিজ্ঞতা লিপিবদ্ধ করার আগে তাঁকে চলে যাবার অনুমতি দেওয়া হবে না। এই নির্দেশ মান্য করেই লাওৎজু রচনা করেন তাঁর বিখ্যাত গ্রন্থ তাও তে চিং বা 'বাঁচার পথ'। যে জায়গায় বসে লাওৎজু তাঁর মহাগ্রন্থ রচনা করেছিলেন পরবর্তীকালে সেখানেই একটি তাও মহাবিহার গড়ে উঠেছে।



মহাচিনের গৌরব দার্শনিক ও মহাঋষি কনফুসিয়াস, উনিশ শতকের বাংলায় এঁকেই বলা হতো কঙফুসে। জন্ম ২৮ সেপ্টেম্বর ৫৫২ (খ্রিঃ পূঃ), পিতৃদেব ছিলেন চিনের পদস্থ রাজকর্মচারী। এঁর নীতিধর্মের নাম লি। স্বদেশের ঐতিহ্যের প্রতি তাঁর ছিল অন্তহীন শ্রদ্ধা, বিশ্বাস করতেন ধ্রুপদী আচার ও চিন্তাধারা ফিরিয়ে না আনলে দেশের অধঃপতন অনিবার্য। বিয়ে করেন ১৯ বছর বয়সে। সন্তানের পিতা হন ২০ বছরে এবং ২২ বছরে চিনের প্রথম প্রাইভেট স্কুল স্থাপন করেন। পঞ্চাশ বছরে বিচারমন্ত্রী হন, কিন্তু অন্যায়ের প্রতিবাদে পদত্যাগ করে একসময় দেশত্যাগী হন। বাহাত্তর বছর বয়সে দেহাবসানের কিছু বছর আগে দেশে ফিরে আসেন। চিনারা এঁকেই পৃথিবীর শ্রেষ্ঠ শিক্ষকের সম্মান দিয়েছেন।



শেষ বয়সে প্রাচীন ঋষির বেশে কনফুসিয়াস। উনবিংশ শতকের বিবিধার্থ সংগ্রহ পত্রিকায় নামহীন লেখকের 'কঙফুসে' রচনাটি এই বইতে সংগৃহীত হয়েছে। কনফুসিয়াসের এই ছবিটি প্রথম মুদ্রিত হয় 'মিথস অ্যান্ড লিজেন্ডস' বইতে ১৯২২ সালে।



সারা বিশ্বে নানা যুগে সংখ্যাহীন শিল্পী ভগবান বুদ্ধের মূর্তি নির্মাণ করেছেন। তারই একটি। তাও এবং কনফুসীয় তত্ত্বের সূত্র ধরে চিন একসময় প্রভু বুদ্ধের শরণাগত হয়— সর্বশ্রেণির জনগণের মধ্যে তখন বৌদ্ধ ধর্মের জয়ধ্বনি। শোনা যায় খ্রিস্টীয় প্রথম শতকে হ্যান বংশীয় সম্রাট স্বপ্ননির্দেশ পেয়ে দু'জন ভারতীয় শ্রমণকে চিনে সাদর আমন্ত্রণ করেন। এঁদের নাম কাশ্যপ মাতঙ্গ ও ধর্মারণ্য। এঁদের স্মৃতি বিজড়িত স্তূপ আজও চিনে রয়েছে। শোনা যায় এই দু'জন ভারতীয় বৌদ্ধ তাঁদের সঙ্গে ৬ লক্ষ স্তোত্রের সংস্কৃত মন্ত্র নিয়ে গিয়েছিলেন, এঁদের রচিত একটি বইয়ের নাম বুদ্ধের বিয়াল্লিশটি বাণী। এটিই চিনা ভাষার প্রথম বুদ্ধের বাণী।



লুওয়াং, শ্বেত অশ্ব মহাবিহারে কাশ্যপ মাতঙ্গ স্তূপ। সময় খ্রিস্টাব্দ প্রথম শতক। চিন সম্রাট তাঁকে মহাসমাদর ভারত থেকে নিয়ে গিয়েছিলেন।



চিনা গবেষক ও লেখক ফা-হিয়েন ভারত ভ্রমণে আসেন খ্রিস্টাব্দ ৩৯৯-৪১৪। প্রধান উদ্দেশ্য ভগবান বুদ্ধের বাণী ও নির্দেশ সংক্রান্ত মূল্যবান গ্রন্থগুলি সংগ্রহ করা। প্রাচীন ভারত ও চিন সম্পর্কে ফা-হিয়েনের মতামত আজও অমূল্য। সে যুগে চিনা পরিব্রাজকরা তীর্থযাত্রা শুরুর আগে নামের আদিতে 'শাক্যপুত্র' শব্দটি জুড়ে নিতেন। ফা-হিয়েনের আদি নাম কুং, দেশ উ-ইয়াং, অতি অল্প বয়সে বৌদ্ধ শ্রমণ হিসেবে গৃহত্যাগ করেন। দুষ্প্রাপ্য বই সংগ্রহের উদ্দেশ্যে চোদ্দ বছর ধরে ভারত ভ্রমণ করেন। এদেশে মহাপ্রাজ্ঞ বুদ্ধভদ্রের সঙ্গে পরিচয় হয় এবং তাঁর সাহচর্যে নানা বইয়ের চিনা অনুবাদ করেন। শোনা যায় ফা-হিয়েন ছিয়াশি বছর বেঁচে ছিলেন।



নালন্দার ধ্বংসাবশেষ। শোনা যায়, এক সময় এখানে দু'হাজার শিক্ষক ও দশ হাজার ছাত্র ছিলেন। বিশ্বের অন্যতম বৃহৎ এই বিশ্ববিদ্যালয় গ্রন্থাগারে ছিল নব্বুই লক্ষ বই। বৌদ্ধ শাস্ত্র পাঠের সবচেয়ে বিখ্যাত কেন্দ্রহিসেবে নালন্দার জয়গান খ্রিস্টাব্দ চতুর্থ শতক থেকে দ্বাদশ শতাব্দি। খ্যাতনামা আচার্যদের তালিকায় রয়েছেন নাগার্জুন, দিন্নাগ ও ধর্মপাল।



ভারত-চিন সম্পর্কের উজ্জ্বল জ্যোতিষ্ক হুয়েন সাং ঠিক কোন বছরে জন্মেছিলেন এবং ঠিক কতদিন বেঁচেছিলেন তা স্পষ্ট নয়। সম্ভবত ৬০৩-৬৬৪ খ্রিস্টাব্দ। সন্ন্যাস গ্রহণের আগে তাঁর নাম ছিল চেন-চিন। বাবা ছিলেন কনফুসীয় দর্শনে মহাপণ্ডিত। এক দাদা সন্ন্যাস গ্রহণ করেন এবং ছোটো ভাইকে নিজের শিক্ষায়তনে নিয়ে যান। এগারো বছর বয়সেই তিনি দুরূহ শাস্ত্র 'স্বধর্মপুণ্ডরিকসূত্র' ও 'বিমলকীর্তিনির্দেশ' আয়ত্ত করেন। তেরো বছর বয়সে সন্ন্যাস, ২৬ বছর বয়সে চিন সম্রাটের অনুমতি না নিয়েই বেরিয়ে পড়েন ভারত সন্ধানে। কাশ্মীর উপত্যকা পেরিয়ে তক্ষশিলায় আসেন, পরে মথুরা এবং কাশী। কপিলাবস্তু, কুশিনগর, পাটলিপুত্র, বৈশালি, মহাবোধি পেরিয়ে অবশেষে নালন্দা মহাবিহার। পরে দক্ষিণ ভারত ও শ্রীলঙ্কাতেও যান।



নালন্দায় বুদ্ধমূর্তি।



নালন্দা বিশ্ববিদ্যালয়ে গবেষণারত হুয়েন সাং। এখানে তিনি দুই ভুবনবিদিত অধ্যাপকের— শীলভদ্র ও বুদ্ধব্রত— কাছে পাঠ নেন। ফেরার সময় বহু শাস্ত্রগ্রন্থ তিনি সঙ্গে নেন, কিন্তু সিন্ধু নদী পেরোবার সময় নৌকাডুবিতে অনেক মূল্যবান সংগ্রহ নষ্ট হয়ে যায়। ৬৪৫ খ্রিস্টাব্দে যখন দেশে ফেরেন তখনও তাঁর সংগ্রহে শত শত বই। চিন সম্রাট এই শ্রদ্ধেয় শ্রমণের সম্মানে একটি প্যাগোডা তৈরি করিয়ে দেন এবং সেখানেই পরিব্রাজক হুয়েন সাং-এর সমস্ত সংগ্রহ ও রচনা সংরক্ষণের ব্যবস্থা করেন।



ভগবান বুদ্ধের স্মৃতিবিজড়িত ভারতে তীর্থযাত্রার উদ্দেশ্যে এবং সংস্কৃত শাস্ত্রাদি সংগ্রহের আশায় একসময় চিন ছাড়াও কোরিয়ার শ্রমণরা দুর্গম পথ পেরিয়ে এদেশে আসতেন। দীর্ঘদেহী এই কোরিও বৌদ্ধ সন্ন্যাসীর নাম শিন লুও। ঐতিহাসিক আই চিঙ তাঁর বইতে এই সন্ন্যাসীর কথা বিস্তৃতভাবে বলেছেন। আদি নাম ফো-তো-তা-মো, যার অর্থ বিশালদেহী। বোধিধর্ম এই সংস্কৃত নাম নিয়ে এই কোরীয় সন্ন্যাসী ভিক্ষান্নে জীবন ধারণ করে এদেশের বুদ্ধ স্মৃতিবিজড়িত স্থানগুলি ভ্রমণ করেন এবং হিনযান বৌদ্ধধর্ম সম্বন্ধে জ্ঞান আহরণ করেন। নালন্দা মহাবিহারে আই-চিং তাঁর দর্শন লাভ করেন।



ভারত-চিন সম্পর্কের আর এক অবিস্মরণীয় স্থপতি পরিব্রাজক, ঐতিহাসিক, কবি, বহুভাষা ও শাস্ত্রবিদ, অনুবাদক এবং বুদ্ধে নিবেদিতপ্রাণ সন্ন্যাসী আই-চিং। এঁর রচিত বই এবং দুর্গম পদযাত্রা সম্বন্ধে অনেক কথা এই বইতে সংগৃহীত হয়েছে। নালন্দায় দশ বছর শাস্ত্রপাঠ করে ইনি পাঁচ লক্ষ সংস্কৃত শ্লোক সংগ্রহ করেন। জন্ম ৬৩৪ খ্রিস্টাব্দে, দেহাবসান ৭১২।



তিব্বতী মন্দিরের অভ্যন্তর।



অতীশ দীপঙ্কর শ্রীজ্ঞানের জন্ম ৯৮০ খ্রিস্টাব্দে বাংলার বজ্রযোগিনী গ্রামে, দেহাবসান তিব্বতে ১০৫৩ খ্রিস্টাব্দে। এই বিশ্ববিজয়ী পণ্ডিতের আদিনাম আদিনাথ চন্দ্রগর্ভ। উনিশ বছর বয়সে বৌদ্ধধর্মে দীক্ষিত হয়ে শ্রীজ্ঞান উপাধি লাভ করেন। সুবর্ণ-দ্বীপে ১২ বছর ভ্রমণের পর রাজা নয়পাল কর্তৃক বিক্রমশীলা মহাবিহারের মহাস্থবির নিযুক্ত হন। তিব্বতরাজ চ্যান-চাও জ্ঞানপ্রভ কতৃক আমন্ত্রিত হয়ে ষাট বছর বয়সে তিব্বতযাত্রা করেন। পথে নেপালের রাজপুত্র পথপ্রভা তাঁর কাছে বৌদ্ধধর্ম গ্রহণ করেন। ভারতে অবস্থানকালে এই সন্ন্যাসী রাজা নয়পাল ও পশ্চিমদেশীয় কর্ণরাজের বিবাদে মধ্যস্থ হয়ে দেশে শান্তিস্থাপন করেন। তিব্বতে বুদ্ধের অবতার বলে আজও পূজিত। লাসার কাছে নেথালে তাঁর সমাধি রয়েছে।



চিনের সিচুয়াং প্রদেশের দাসু গ্রোতোর খ্যাতি এখন সারা বিশ্বের শিল্পপ্রেমীদের মুখে মুখে। সং ডাইনাস্টির সময় (৯৬০-১২৭৯ খ্রিস্টাব্দ) এখানে বৌদ্ধধর্মের বিস্ময়কর বিকাশ হয়। ১৯৩৯ সালে স্থাপত্যের খ্যাতনামা অধ্যাপক লিয়াং সিসেং আকস্মিকভাবে এখানকার ভাস্কর্য ঐশ্বর্য আবিষ্কার করেন। কাছাকাছি প্রায় চল্লিশটি জায়গায় ৫৫,০০০-এর বেশি শিলা-শিল্পের বিপুল সমারোহ। প্রধান দুটি কেন্দ্র হলো বেইশান ও বাওদিংশান। এখানকার শিল্পকর্মগুলির সৃষ্টি তাং ডাইনাস্টির সময়ে আনুমানিক ৮৯২ খ্রিস্টাব্দ থেকে। চিনা শিল্পকর্মের ওপর বৌদ্ধধর্মের অপরূপ প্রভাবের নিদর্শন এই ভাস্কর্যগুলি। দাসু গ্রোতোর অন্যতম আকর্ষণ দেওয়ালের গায়ে খোদাই করা অসংখ্য বুদ্ধমূর্তি। ছোটো-ছোটো পুতুল থেকে সাত মিটার বড় বুদ্ধমূর্তি এখনও বিস্মিত দর্শকদের সশ্রদ্ধ দৃষ্টি আকর্ষণ করে।

তত্ত্বাবধানে আই-চিংয়ের বিখ্যাত বই কাও সেং-চুয়ান অথবা 'বিখ্যাত সন্ন্যাসীদের জীবনকথা' ইংরেজিতে অনুবাদ শুরু করেন। অনূদিত পাণ্ডুলিপি নিয়ে লতিকা পরের বছর দেশে ফিরে এলেন এবং আরও সাতাশ বছর পরে সেই বই প্রকাশিত হল একালের পাঠক-পাঠিকার হৃদয় হরণ করতে।

ভারতে চিনের প্রথম খ্যাতনামা পরিব্রাজক ফা হিয়েন (৪০০ খ্রিস্টাব্দ) এবং হিউয়েন সাং (৬২৯ খ্রিস্টাব্দ)। বিশ্ববিদ্যালয় এবং স্কুল কলেজের পাঠ্যপুস্তকের দৌলতে এঁদের দু'জনের নাম উপমহাদেশের সবার জানা, কিন্তু কে এই আই-চিং?

অধ্যাপিকা লাহিড়ি আমাকে এক আশ্চর্য মানুষের সঙ্গে পরিচয় করিয়ে দিলেন। তিনি বহুশাস্ত্রবিদ চিনা বৌদ্ধ সন্ন্যাসী। জন্ম ৬৩৫ খ্রিস্টাব্দ, মাত্র ন'বছর বয়স থেকে বৌদ্ধধর্মে শিক্ষা শুরু। তথাগতের পূজারিরা জ্ঞানের সন্ধানে নিতান্ত অল্পবয়সে সংসারের সমস্ত সুখ ত্যাগ করতে উৎসাহী। চোদ্দোশো বছর আগে চোদ্দো বছরের এই বালক প্রব্রজ্যা নিলেন, ভগবান বুদ্ধকেই করলেন জীবনের ধ্রুবতারা। সেই আদিযুগে বুদ্ধের বাণী ও শিক্ষাকে হৃদয়ঙ্গম করার জন্য জ্ঞানতপস্বীদের সে কী আকুলতা!

সুদূর চিনের বৌদ্ধ তাপসদের একমাত্র স্বপ্ন দুর্গমগিরি কান্তার পেরিয়ে, ভয়াবহ গোবি মরুভূমিকে একটুও ভয় না পেয়ে পদব্রজে মাসের পর মাস বছরের পর বছর ভ্রমণ করে বুদ্ধের কীর্তিভূমি ভারতে উপস্থিত হওয়া, বুদ্ধের স্মৃতিবিজড়িত পুণ্যস্থানগুলিতে প্রণতি জানানো এবং বিপুল বৌদ্ধশাস্ত্ররাশি পাঠ করে তথাগতের নির্ভুল বাণী ও শিক্ষাকে হৃদয়ঙ্গম করা। দুই দেশের দূরত্ব শুধু ভৌগোলিক নয়, ভাষারও দূরত্ব অকল্পনীয়। অতএব ধৈর্য সহকারে প্রবাসের মাটিতে সংস্কৃত ও পালি শিক্ষা করা এবং পরবর্তী সময়ে চিনাভাষায় শত শত গ্রন্থমালার অনুবাদ করা, যাতে বুদ্ধের নীতি ও অনুশাসনগুলি জন্মভূমির নতুন মানুষদের কাছেও অবোধ্য বা অস্পষ্ট না থাকে।

হিউয়েন সাং তাঁর ভারতযাত্রা শুরু করেছিলেন গোপনে ৬২৯

খ্রিস্টাব্দে, সুদীর্ঘ সতেরো বছর পরে তিনি যখন স্বদেশে ফিরে আসেন তখন চিনের সম্রাট তাঁকে যে-বিপুল অভ্যর্থনা জানিয়েছিলেন তা নিজের চোখে দেখেছিলেন লেখক আই-চিং। হিউয়েন সাং-এব মেধা ভুবনবিদিত। একবার বই পড়লেই তা তাঁর মাথায় ঢুকে যেতো। এগারো বছর বয়সে কঠিন দুটি বই—স্বধর্মপুণ্ডরিকা সূত্র ও বিমলকীর্তিনির্দেশ—আয়ত্তে আনেন। তেরো বছর বয়সে সন্ন্যাস। মূল ভূখণ্ডে যোগ্য শিক্ষকের সন্ধান না পেয়ে তরুণ সন্ন্যাসী ঠিক করলেন ভারতবর্ষে যেতে হবে। ২৬ বছর বয়সে শুরু হল পরিব্রাজকজীবন। নালন্দায় তাঁর দুই শিক্ষকের নাম শিলভদ্র ও বলভদ্র। বুদ্ধের জন্মভূমি স্বপ্নের দেশ ভারত থেকে হিউয়েন সাং বহু বই সংগ্রহ করেছিলেন। দেশে ফিরবার পথে সিন্ধু নদী অতিক্রম করবার সময় নৌকাডুবি হওয়ায় বহু মূল্যবান পাণ্ডুলিপি নষ্ট হয়ে যায়। অবশেষে ৬৩৭টি মহামূল্যবান গ্রন্থ এবং বুদ্ধের ১৫০টি পবিত্র স্মৃতিচিহ্ন নিয়ে তিনি চিনে পৌঁছলেন। দেশে ফেরার সঙ্গে সঙ্গে শুরু হয়ে যায় ভ্রমণকথা রচনা ও কঠিন অনুবাদকর্ম। এই কাজ চলে ক্লান্তিহীনভাবে ৬৬৪ খ্রিস্টাব্দ পর্যন্ত, ওই বছরই হিউয়েন সাং-এর দেহাবসান।

আই-চিংয়ের ভারতভূমি দর্শনের স্বপ্ন বহুদিনের, কিন্তু যখন তা বাস্তব হতে চলল তখন তাঁর বয়স সাঁইত্রিশ (৬৭১ খ্রিস্টাব্দ)। ইতিমধ্যে যেসব ভারতশাস্ত্ররাশি চিনে সহজলভ্য তা ধৈর্যসহকারে পাঠ করে ফেলেন আই-চিং। এক ধর্মসভায় হাজির হয়ে আই-চিং আরও কয়েকজন ভারত ভ্রমণ অভিলাষী সহযাত্রীকে দলবদ্ধ করার চেষ্টা চালালেন। তাঁদের সকলেরই স্বপ্ন, ভারতভূমিতে পবিত্র গৃধ্রকূট পর্বতে তীর্থযাত্রা করে মানবজীবন ধন্য করবেন। আশা করা গিয়েছিল তীর্থযাত্রীর দলটি নেহাত ছোট হবে না। কিন্তু দুর্গমপথের আশঙ্কায় একজন ছাড়া সবাই শেষ পর্যন্ত নানা অছিলায় পিছিয়ে গেলেন। এই তরুণ সহযাত্রী দুঃসাহসী সন্ন্যাসীর নাম শ্যান-সিং। তাঁদের এবারের যাত্রা স্থলপথে নয়, ক্যান্টন থেকে এক বাণিজ্যতরীতে ভারতসন্ধানে দক্ষিণদিকে।

দুঃসাহসিক এই তীর্থযাত্রী একজন বিশিষ্ট কবিও বটে। স্বপ্নের দেশ

ভারতবর্ষে প্রবাসী কবির স্মৃতিমেদুর মানসিকতায় আই-চিং বেশ কিছু কবিতা লিখেছিলেন। বুদ্ধের স্মৃতিবিজড়িত পবিত্র স্থানগুলি দর্শন করেও আই-চিং নিজেকে ধন্য মনে করেছিলেন। ধৈর্যসহকারে বৌদ্ধশাস্ত্রাদি সংগ্রহ করেছেন স্বদেশে নিয়ে গিয়ে অনুবাদের জন্য। একই সঙ্গে আই-চিং ভোলেননি সেইসব নামহীন পরিচয়হীন স্বদেশবাসীর কথা যাঁরা দীর্ঘসময় ধরে ভারতদর্শনের প্রচেষ্টায় শরীরের সব রকম সুখ বিসর্জন দিয়েছেন। এঁদের কেউ কেউ পথের ক্লান্তি নিঃশব্দে সহ্য করে একসময় বিধ্বস্ত শরীর নিয়ে কোনোক্রমে স্বদেশে ফিরে যেতে সফল হয়েছেন, কেউ কেউ ফিরে যেতে সক্ষম হননি, সুদূর প্রবাসেই তাঁরা দেহরক্ষা করেছেন।

ভারত সন্ধানে বেরিয়ে-আসা চিনা সত্যসন্ধানীদের পরিপূর্ণ হিসেব কোথাও নেই, কিন্তু তাঁদের সহযাত্রীদের কেউ কেউ এঁদের স্মরণে রেখে লেখনী ধারণ করেছেন। উল্টোদিকে ভারত থেকে চিনে-আসা দার্শনিক, শিক্ষক ও লেখকদের কথাও কেউ মনে রাখেনি। ভারতীয়দের ইতিহাসবোধের অভাব চিনা লেখকদেরও নজরে এসেছে, তাঁরা এই সচেতনতার অভাব সম্পর্কে লিখিত মন্তব্য করেছেন। এর জন্যই ভারত ইতিহাসের খোঁজখবর করতে হলে নতুন যুগের গবেষকদের প্রায়ই ভারতের বাইরে দৌড়তে হয়।

চিনা ঐতিহাসিকরা কিন্তু ষষ্ঠ শতকেই স্বদেশী পরিব্রাজক-সংগ্রাহক-অনুবাদকদের দুর্লভ জীবনকাহিনি সংগ্রহ করতে উদযোগী হয়েছেন। এঁদের তথ্য অনুযায়ী প্রথম পরিব্রাজক চিনা সন্ন্যাসীর নাম হুই-সিন। আর একজন হুই-সিয়াও। শেষোক্ত লেখক তাঁর বইয়ের মুখবন্ধে দু'ধরনের পরিব্রাজকের উল্লেখ করেছেন : 'বিশিষ্ট' এবং 'খ্যাতনামা'। কম প্রতিভার মানুষ যখন সমকালের স্রোতে গা ভাসিয়ে দিয়ে বিপুল স্বীকৃতি ও সম্মান সংগ্রহ করেন তখন তাঁরা 'খ্যাতনামা' বা 'বিখ্যাত' হন, কিন্তু তার মানেই যে তাঁরা 'বিশিষ্ট' তা নন। যাঁরা প্রকৃতই 'বিশিষ্ট' তাঁরা সমকালের সমস্ত চাপ সহ্য করেও নিজের ধ্রুবকে নিঃশব্দে অনুসরণ করেন।

এমনই ছাপ্পান্নজন বিশিষ্ট চিনাপণ্ডিতের জীবনকথা গভীর ধৈর্যের সঙ্গে তিলে-তিলে সংগ্রহ করেছেন পরিব্রাজক আই-চিং। তাঁর কাছে আমরা চির ঋণী, সেই সঙ্গে ঋণী বাংলার মেয়ে লতিকা লাহিড়ির কাছে, যিনি প্রায় দেড় হাজার বছর পরে ইংরেজি অনুবাদের মাধ্যমে তাঁদের অবিশ্বাস্য কাহিনি সারা বিশ্বের কাছে পৌঁছে দিয়েছেন।

ক্যান্টন থেকে সমুদ্রযাত্রা শুরু করে আই-চিং প্রথমে যে-শহরে পৌঁছলেন তার নাম শ্রীবিজয়। লতিকা মনে করিয়ে দিয়েছেন এই জনপদের আধুনিক নাম সুমাত্রা, যা শত শত বছর ধরে বহু গবেষক ও বিদেশী পরিব্রাজককে উদার আশ্রয় দিয়েছে। শ্রীবিজয়ে কিছুদিন বসবাস করে আই-চিং সংস্কৃত ব্যাকরণে পাঠ নিলেন। দীর্ঘ পঁচিশ বছরের তীর্থযাত্রার এই শুরু, পঁচিশ বছরে তিরিশটি রাজ্যে তাঁর ভ্রমণ। ভারতকে সেই সময়ে সুদূর চিনের ভক্তরা পাঁচটি অঞ্চল হিসেবে দেখতেন—উত্তর, দক্ষিণ, পূর্ব, পশ্চিম ও মধ্যভারত।

তীর্থযাত্রী আই-চিংয়ের প্রধান লক্ষ নালন্দা, যেখানে হিউয়েন সাং দীর্ঘসময় অতিবাহিত করে শাস্ত্রপাঠ ও ব্যাখ্যা করেছিলেন। বুদ্ধকে প্রণতি জানিয়ে আই-চিং দীর্ঘ দশ বছর ধরে নালন্দায় সংস্কৃত ভাষা ও বৌদ্ধ শাস্ত্রাদি পাঠ করলেন। এইখান থেকেই পূর্বসূরি হিউয়েন সাং বহু দুর্লভ গ্রন্থ সংগ্রহ করেছিলেন। এইখানেই বিভিন্ন অঞ্চল থেকে আগত চিনা পরিব্রাজকদের সঙ্গে আই-চিংয়ের দেখা হয় এবং তাঁদের রোমাঞ্চকর অভিজ্ঞতার কথা পরম যত্নে তিনি লিপিবদ্ধ করেন।

একসময় দেশে ফেরার জন্য ব্যাকুল হলেন সন্ন্যাসী আই-চিং। ফেরার পথে তিনি আমাদের ঘরের কাছে তাম্রলিপ্ত বন্দরে এলেন, সময় ৬৮৫ খ্রিস্টাব্দ। সেখান থেকে আবার শ্রীবজয় অথবা সুমাত্রা। সেখানে আরও চার বছর থেকে গেলেন শাস্ত্র অধ্যয়নের জন্য। বিশ্বাসভাজন এক বন্ধুর মাধ্যমে দূরদর্শী আই-চিং কয়েকটি পাণ্ডুলিপি স্বদেশে পাঠিয়ে দিলেন। একটি বইয়ের পরবর্তীকালে ইংরেজি নাম 'A Record of the Buddhist Religion as Practised in India, AD 67-695'। আর একটির দু'টি খণ্ড—'Biographies of Eminent Monks who went to the Western

World in Search of the Law During the Great Tang Dynasty'।

দেশে ফিরে আই-চিং ভক্তিমতী সম্রাজ্ঞী উ-চুর কৃপাদৃষ্টি লাভ করলেন, তাঁর উৎসাহে দীর্ঘসময় ধরে তিনি বহু সংস্কৃত বইয়ের চিনা অনুবাদ করলেন। দেখা যাচ্ছে এই কঠিন কাজে তাঁকে সাহায্য করছেন দুই ভারতীয় সন্ন্যাসী—শিক্ষানন্দ ও ঈশ্বর।

আই-চিং তাঁর ভারতভ্রমণের প্রাণস্পর্শী বিবরণ রেখে গিয়েছেন। 'বহুদিন আমাকে অনাহারে কাটাতে হয়েছে, কোথাও কোথাও এক ফোঁটা জলও মেলেনি। আমি অবাক হয়ে যাই এমন প্রতিকূল অবস্থার মধ্যে আমার পূর্বসূরি ভারতপথিকরা কেমন করে তাঁদের মনোবল অটুট রেখেছিলেন!'

যে-ছাপ্পান্নজন চিনা সন্ন্যাসীর নাম আই-চিং উল্লেখ করেছেন তার এক নম্বরে হুয়ান-চাও, শেষ জন তা-চিন। এঁদের মধ্যে মাত্র পাঁচজনের সঙ্গে আই-চিংয়ের ভারতভূমিতে দেখা হয়েছিল।

এঁরা প্রায় প্রত্যেকেই একটি সংস্কৃত নাম গ্রহণ করে স্বপ্নের দেশ ভারতকে সম্মানিত করেছিলেন। শ্রমণ হুয়ান-চাও নাম নিয়েছিলেন প্রকাশমতি। এঁর বাবা ও দাদামশাই চিনা সম্রাটের উচ্চপদস্থ কর্মচারী ছিলেন।

নিতান্ত অল্পবয়সে প্রকাশমতি মুণ্ডিতমস্তক সন্ন্যাসী হলেন। শুরু হল প্রকাশমতির বৌদ্ধশাস্ত্রপাঠ। তারপর স্বদেশের বৌদ্ধ মঠেই শুরু হল সংস্কৃতসাহিত্য চর্চা। নিজের রাজধানী ত্যাগ করে পথিক সন্ন্যাসী প্রকাশমতি বহু কষ্ট সহ্য করে পামির পর্বত অতিক্রম করলেন। অবশেষে এই সন্ন্যাসী পৌঁছলেন তোখারা। তিব্বতের রানি এই তরুণ শ্রমণকে অর্থ সাহায্য করলেন, বললেন তুমি অবশ্যই উত্তরভারতে যাবে।

নানাপথ পেরিয়ে সন্ন্যাসী প্রকাশমতি অবশেষে উপস্থিত হলেন পাঞ্জাবের জলন্ধরে। এখানে তিনি নিষ্ঠুর ডাকাতদলের খপ্পরে পড়লেন। সর্বস্ব হারিয়েও মধ্যরাতে ডাকাতদের গভীর ঘুমে অচেতন দেখে হুয়ান চাও চুপি চুপি পালালেন।

জলন্ধরে চার বছর শাস্ত্রপাঠ করে সন্ন্যাসী প্রকাশমতি অবশেষে

এলেন বোধগয়ার কাছে মহাবোধি সংঘারামে। এখানে দশ ফুট উঁচু দু'টি রুপোর অবলোকিতশ্বর ও মৈত্রেয় মূর্তির চমৎকার বর্ণনা তিনি আমাদের জন্য রেখে গিয়েছেন। এখানেও দীর্ঘ চার বছর ধরে তিনি 'অভিধর্ম' ও 'বিনয়' শাস্ত্র পাঠ করলেন।

এবার লক্ষ নালন্দা, সেখানেও তিন বছর। যে-দু'জন ভারতীয় পণ্ডিতের কাছে তাঁর সবিনয় শাস্ত্রশিক্ষা তাঁদের নাম বিজয়রশ্মি এবং বদন্ত।

অবশেষে উত্তরাঞ্চলের গাঙ্গেয় উপত্যকায়। 'গ্রেট ফেম' মঠে আরও তিন বছর কাটালেন তিনি। ইতিমধ্যে কান্যকুব্জে চিনা সম্রাটের দূত ওয়াং এই সন্ন্যাসী সম্বন্ধে রাজধানীতে দীর্ঘ বিবরণ পাঠালেন। মুগ্ধ চিনসম্রাট সঙ্গে সঙ্গে ভারতে লোক পাঠালেন এই বৌদ্ধ পরিব্রাজককে যে করেই হোক রাজধানীতে ফিরিয়ে আনতে।

দেশে ফেরার পথে প্রকাশমতি প্রথমে নেপালের বাজার সঙ্গে দেখা করলেন, তিনি সানন্দে তিব্বতে যাবার সবরকম ব্যবস্থা করে দিলেন। তিব্বতের রানিও সন্ন্যাসীর সাহায্যে এগিয়ে এলেন, চিনের সম্রাটের কাছে যাবার জন্য প্রয়োজনীয় অর্থসাহায্যও করলেন। অবশেষে পরিব্রাজকের পথের প্রান্তে রাজধানী লো-ইয়াং। অধ্যাপিকা লতিকা লাহিড়ি আমাদের জানাচ্ছেন, এই শহরেই চিনের প্রথম বৌদ্ধমন্দির তৈরি হয়েছিল ৬৫-৬৭ খ্রিস্টাব্দে। যে-দু'জন ভারতীয়র সম্মানে সম্রাট মিং এই মন্দির স্থাপন করেছিলেন তাঁদের নাম আজও অক্ষত—কাশ্যপ মাতঙ্গ ও ধর্মারণ্য। শোনা যায় একসময় এই লো-ইয়াং শহরে ১৩৬৭টি বৌদ্ধমন্দির ছিল।

দীর্ঘ পথ পেরিয়ে সন্ন্যাসী প্রকাশমতি স্বদেশের রাজধানীতে ফিরে এসে বিপুলভাবে সম্মানিত হলেন। আই-চিং জানাচ্ছেন, কিন্তু এই সন্ন্যাসীর বিশ্রাম মেলেনি। সম্রাট তাঁকে এক অভিনব দায়িত্ব দিলেন, কাশ্মীরে এক ভুবনবিদিত ব্রাহ্মণ পণ্ডিত রয়েছেন, নাম লোকাদিত্য, এই জ্ঞানতপস্বীকে সসম্মানে চিন সম্রাটের দরবারে উপস্থিত করতে হবে।

অতি কষ্টে সংগ্রহ করা দুষ্প্রাপ্য গ্রন্থগুলি একটি বৌদ্ধমন্দিরে জমা

রেখে সম্রাটের আদেশ পালনের জন্য সন্ন্যাসী প্রকাশমতি আবার বেরিয়ে পড়লেন তাঁর পরমপ্রিয় ভারতভূমির উদ্দেশে।

প্রায় অন্তহীন মরুভূমি এবং দুর্গম পর্বতমালা অতিক্রম করে আমাদের নায়ক এবার উপস্থিত হলেন এক নির্জন খরস্রোতা নদীর তীরে। সেখানে কেবল একটি দড়ি রয়েছে যাত্রীকে পবপারে যেতে সাহায্য করার জন্য। আমাদের যাত্রী কী ভেবে এই দড়ির সাহায্য না নিয়ে সাঁতার কেটে অন্য পারে উপস্থিত হলেন। দড়ির সাহায্য নিলে মৃত্যু অনিবার্য ছিল, কারণ সেই দড়ির কাছেই অপেক্ষা করছিল তিব্বতের কুখ্যাত দস্যুদল। আরও একবার এই দস্যুদলের হাতে পড়েছিলেন সন্ন্যাসী প্রকাশমতি, কিন্তু কোনওক্রমে মুক্তি পেয়ে যাত্রা অব্যাহত রেখেছিলেন উত্তর ভারতের পথে।

যে উদ্দেশে ভারতে আসা তা ইতিমধ্যেই অন্য একজন চিনা রাজদূত প্রায় সফল করে ফেলেছেন। কাশ্মীরি পণ্ডিত লোকাদিত্যকে নিয়ে তিনি ফিরে চলেছেন চিন সম্রাটের দরবারে। মধ্যপথে দু'জনের দেখা হয়ে গেল। সম্রাটের দূত সন্ন্যাসী প্রকাশমতিকে বললেন, সম্রাটের ইচ্ছা আপনি দক্ষিণ গুজরাতে লতারাজ্যে চলে গিয়ে সেখানে কিছু দুষ্প্রাপ্য বনৌষধি সংগ্রহ করুন যা মানুষকে দীর্ঘায়ু করে, সম্রাট নিজের দেশে এই সব দুর্লভ চারা রোপণ করতে বিশেষ আগ্রহী।

নিরুপায় সন্ন্যাসী রাজনির্দেশে এগিয়ে চললেন এবং একসময় 'নব সঙ্ঘারাম'-এ উপস্থিত হলেন। এরপর উপস্থিত হলেন কপিস নগরে যেখানে ভগবান বুদ্ধের উষ্ণীষ সেইসময়ে সযত্নে রক্ষিত ছিল। সচন্দন গন্ধপুষ্প নিবেদন করে ও ধূপ জ্বালিয়ে দূরদেশের যাত্রী প্রশস্তি জানালেন পরমপবিত্র সেই স্মৃতিচিহ্নকে, তারপর যাত্রা শুরু করলেন সিন্ধুপ্রদেশের লতা জনপদের দিকে। দুর্লভ বনৌষধি সংগ্রহ সহজ কাজ নয়, ধৈর্য সহকারে দীর্ঘ চার বৎসর ধরে তিনি এই কাজে ব্যস্ত থাকলেন, তারপর আরও কিছু প্রাণদায়িনী ভারতীয় বনৌষধির সন্ধানে চললেন দক্ষিণ ভারতের দিকে। সেখান থেকেও সযত্নে সুদূর স্বদেশে পাঠালেন নানা গাছগাছড়া।

কোনসময়ে নালন্দা মহাবিহারে আই-চিংয়ের সঙ্গে দেখা হয়ে গেল দীর্ঘপদযাত্রায় ক্লান্ত সন্ন্যাসীর। দুই তীর্থযাত্রীরই নেইকো চলার শেষ। শুভেচ্ছা বিনিময়ের পর তাঁরা পরস্পরকে প্রতিশ্রুতি দিলেন, অবশ্যই আবার দেখা হবে জন্মভূমি চিনে ফিরে গিয়ে।

নেপাল হয়ে তিব্বতের পায়ে-হাঁটা-পথ তখন আইনশৃঙ্খলার কারণে রুদ্ধ। তাই সাময়িক বিশ্রাম নেওয়ার জন্য সন্ন্যাসী প্রকাশমতি চললেন ভগবান বুদ্ধের নানা স্মৃতিবিজড়িত গৃধ্রকূট পর্বত ও বেণুবন সন্দর্শনে। এই সেই বিখ্যাত রাজগৃহ, বুদ্ধের পরমপ্রিয় বেণুবন। নতমস্তক নৃপতি বিম্বিসার এই বেণুবনই ভগবান বুদ্ধকে দান করেছিলেন।

সন্ন্যাসীর মন্ত্র চরৈবেতি, দেহ ক্লান্ত অবসন্ন হলেও থেমে যাওয়ার অবকাশ নেই। আই-চিংয়ের অন্যতম নায়ক প্রকাশমতির শেষ সময় সমাগত, জন্মভূমিতে ফেরা সম্ভব হল না, প্রিয়প্রবাসে মধ্য ভারতের এক অখ্যাত তীর্থস্থানে অসুস্থ হয়ে পড়লেন চিনের এই তীর্থযাত্রী এবং সেখানেই শেষ নিঃশ্বাস ত্যাগ করলেন। তাঁর অস্থি বিসর্জন দেওয়া হল স্থানীয় দু'টি নদীতে।

এই তো মাত্র একজন ভারতপথিকের জীবনবৃত্তান্ত নিতান্ত সংক্ষেপে বর্ণিত হল। আরও পঞ্চান্নজনের কথা পরম শ্রদ্ধায় ঐতিহাসিক আই-চিং লিপিবদ্ধ করেছেন তাঁর বইতে। শুনিয়েছেন এঁদের বিচিত্র জীবনকথা, সবার হৃদয়ে বুদ্ধের প্রতি ভক্তি এবং জন্মভূমি সম্পর্কে তাঁদের বিপুল শ্রদ্ধা ও আগ্রহের কথা। এঁদের সংস্কৃত নামগুলি বহুযুগের ওপার হতে আজও মানুষকে নিঃশব্দ বাণী প্রেরণ করে। একজনের নাম শ্রীদেব, নালন্দায় শ্রদ্ধাঞ্জলি জানিয়ে চারশোর বেশি বই সেখানে জমা রেখে যান। দেশে ফিরে যাওয়া হয়নি, বাহান্ন বছর বয়সে প্রবাসেই তাঁর জীবনাবসান।

আর একজন সন্ন্যাসীর নাম জ্ঞানসম্পদ, তিনি এসেছিলেন সুদূর কোরিয়া থেকে। দেশে ফেরা হয়নি, বুদ্ধভূমিতেই সত্তর বছর বয়সে দেহরক্ষা। কোরিয়া-থেকে-আসা আর এক সন্ন্যাসীর ভারতীয় নাম সর্বজ্ঞানদেব। পরমপূজ্য নামে আর-এক কোরীয় সন্ন্যাসীর বিবরণও আই-চিং আমাদের জন্যে রেখে গিয়েছেন।

পরিব্রাজকদের সংস্কৃত নামের সৌন্দর্য এবং বৈচিত্র্য সকলকে বিস্মিত করে। কয়েকটি উল্লেখ না করে পারছি না! চন্দ্রদেব, নিতদক্ষধ্যানাচার্য, প্রজ্ঞাসিংহ, আনন্দ, চিত্তবর্মণ, গৌরবধর্ম, চিন্তাদেব, অর্থদীপ্ত, মহাবিনয়ানবীনাচার্য, জ্ঞানভদ্র, কালচক্র, শ্রদ্ধাবর্মণ, মহাযানপ্রদীপ।

শুধু শ্রদ্ধা ও স্তুতি নয়, কোনও কোনও সন্ন্যাসীর পতন ও দুর্বলতার কথাও আই-চিং বর্ণনা করতে ভোলেননি। সুদর্শন ও সম্মানিত সন্ন্যাসী ছিলেন চিন্তাদেব। মাধ্যমিক ও শতশাস্ত্রে নিপুণ এই দার্শনিক একসময় সিংহলে উপস্থিত হন। স্বয়ং সিংহলরাজ একদিন পরমভক্তিভরে বুদ্ধমন্দিরে পূজারত, সেই সময় এই সন্ন্যাসী গোপনে পবিত্র বুদ্ধদন্তটি সরিয়ে ফেলেন, উদ্দেশ্য নিজের দেশে নিয়ে গিয়ে নিত্যপূজা করবেন। কিন্তু সজাগ প্রহরীর হাতে ধরা পড়ে গেলেন। অপমানিত ও অধঃপতিত এই সন্ন্যাসীর আর দেশে ফেরা হয়নি। সিংহলী সূত্রের খবর, দক্ষিণ ভারতের কোথাও তিনি শেষ নিঃশ্বাস ত্যাগ করেন।

এই চৌর্যপ্রচেষ্টার পরে সিংহল সম্রাট পবিত্র বুদ্ধদন্তের জন্য বিশেষ নিরাপত্তার ব্যবস্থা করেন। সাধারণ মানুষের ধারণা, এই পবিত্র দন্ত যদি কখনও দেশ ছাড়া হয় তাহলে লঙ্কা আবার রাক্ষসরাজত্বে পরিণত হবে। বুদ্ধের দাঁতের ইতিহাস রোমাঞ্চকর। এই দাঁতটিই এক সময় পুরিতে ছিল, যার জন্য এই পুণ্যস্থানের আদি নাম 'ওদন্তপুরি'।

ভারত ও চিন ভূখণ্ডের নৃপতিরা বৌদ্ধসন্ন্যাসীদের যে যথেষ্ট সম্মান প্রদর্শন করতেন তার নানা প্রমাণ আই-চিংয়ের ভ্রমণবৃত্তান্তে রয়ে গিয়েছে। স্বয়ং বুদ্ধ যেমন রাজকুমার, তেমন বহু উচ্চবংশের আদরে লালিত সন্তানরাও পরবর্তী কয়েক শতকে সর্বত্যাগী সন্ন্যাসীর বেশ ধারণ করেছেন।

একজনের নাম হুয়েন-হুই, এঁর বাবা ছিলেন চিনা সৈন্যবাহিনীর জেনারেল। এই তরুণ সন্ন্যাসী স্থলপথে কাশ্মীরে প্রবেশ করেন। কাশ্মীরের পরমভক্ত মহারাজা কোনও কথা শুনলেন না, তাঁকে বসালেন রাজহস্তীতে, সঙ্গে রাজকীয় বাদ্য। সন্ন্যাসী হুয়েন-হুই যেখানে রাত্রি যাপন করতেন সেই নাগহ্রদপর্বতবিহারে কাশ্মীরের মহারাজা প্রতিদিন

রাজকীয় খাবার পাঠাতেন। শোনা যায় এই বিহারে পাঁচশো বৌদ্ধশ্রমণ বসবাস করতেন। পরম পবিত্র এই পর্বতবিহার, এখানেই আর্য আনন্দের শিষ্য মধ্যযানটিক ড্রাগন-রাজাকে বৌদ্ধধর্মান্তিরিত করেছিলেন।

রাজা এই স্মরণীয় দিনটিকে অবিস্মরণীয় করে তুলবার জন্য তাঁর বন্দিশালা থেকে এক হাজার মৃত্যুদণ্ডাজ্ঞাপ্রাপ্ত আসামিকে মুক্তি দিয়েছিলেন। রাজপ্রাসাদে অবাধগতি ছিল মধ্যযানটিকের, বিশিষ্ট রাজ-অতিথি তিনি। কিন্তু কিছুদিন পরে কোনও অজ্ঞাত কারণে তাঁর মধ্যে প্রবল হতাশা এল এবং রাজ-আশ্রয় ত্যাগ করে উদাসী ভিক্ষু হুয়েন-হুই চললেন দক্ষিণের পথে।

পথে পরমপবিত্র বোধিবৃক্ষতলে তিনি অনেক উপাসনা করলেন, গৃধ্রকূট পর্বতে নিঃসঙ্গ বিহার করলেন, তারপর সিদ্ধান্ত নিলেন স্বদেশে প্রত্যাবর্তন করবেন। কিন্তু সে আশা পূর্ণ হল না, নেপালে সেই সময় বেশ কিছু বিষাক্ত গাছগাছড়ার প্রাদুর্ভাব হয়, এই সব লতার সংস্পর্শে বেশ কিছু লোকের মৃত্যু হয়।

আই-চিং বর্ণিত তরুণ তাপস চ্যাং-সিন-এর কথাও কিছুতেই ভোলা যায় না। বৌদ্ধগাথা থেকে রবীন্দ্রনাথ বেশ কিছু অবিস্মরণীয় কাব্য সৃষ্টি করেছেন। বোধ হয় এই কাহিনিটি তাঁর নজরে আসেনি, এলে আমরা আর এক অভিনব 'দেবতার গ্রাস' পাঠ করবার সুযোগ পেতাম। নিতান্ত বাল্যবয়সে সংসারের মায়াবন্ধন কাটিয়ে এই নিত্যদক্ষধ্যানাচার্য মুণ্ডিতমস্তক সন্ন্যাসী হন। ভগবান বুদ্ধের বাণী হৃদয়ঙ্গম করতে তিনি মনপ্রাণ সমর্পণ করেছিলেন। যথাসময়ে তিনি রাজদানী লো-ইয়াংয়ে উপস্থিত হলেন। সেখানে বিশেষ চেষ্টায় সম্রাটের দর্শন মিলল। বিনীত সন্ন্যাসী জানালেন, তাঁর ইচ্ছা দূরদূরান্তে ন'টি রাজ্যে ধর্মপ্রচারে নির্গত হবেন এবং একই সঙ্গে প্রজ্ঞাসূত্র নামে একটি প্রয়োজনীয় বই রচনা করবেন। সম্রাট সানন্দে অনুমতি দিলেন।

শুরু হল অজানা দেশে তীর্থ যাত্রার প্রস্তুতি। বহু নদ নদী পেরিয়ে সারা দক্ষিণ চিনভ্রমণ সাঙ্গ হল, সেই সঙ্গে চলেছে গ্রন্থ রচনা। ঈশ্বরকে ধন্যবাদ জানালেন ভিক্ষু নিত্যদক্ষধ্যানাচার্য। এরপর সমুদ্রতটে এসে

জাহাজে চড়লেন কলিঙ্গ বন্দরের উদ্দেশে। সেখান থেকে মোলু-ইউকুও।

অধ্যাপিকা লতিকা লাহিড়ি আমার মতো সাধারণ পাঠকের অবগতির জন্য জানিয়েছেন. দেশটি সুবর্ণদ্বীপ। এই দেশে যাবার জন্যই সন্ন্যাসী একটি মালবাহী জাহাজে উঠে বসেছেন। কিন্তু ভাগ্য বিরূপ, সেবার সমুদ্র পথে প্রবল দুর্যোগ। টাইফুনে আক্রান্ত জাহাজ ডুবতে বসেছে। প্রাণরক্ষার তাগিদে জাহাজের কর্মী ও বণিকরা একটা ছোট চিনা নৌকায় (জাঙ্ক) উঠে বসলেন। চারদিকে প্রবল উত্তেজনা।

জাহাজের ক্যাপটেন একজন বুদ্ধ-অনুরাগী, তিনি সন্ন্যাসীকে বললেন, চলে আসুন নৌকায়। তখনও ডুবন্ত জাহাজে অনেক অসহায় যাত্রী। মানবপ্রেমী সন্ন্যাসী বললেন, 'আপনি অন্য কাউকে তুলে নিন, এখন আমার যাবার সময় নয়।' অপরের প্রাণরক্ষার প্রচেষ্টায় আত্মাহুতি দিতে প্রস্তুত ভগবান বুদ্ধের পূজারী চিনের সন্ন্যাসী। ধীরে ধীরে ডুবন্ত জাহাজে দাঁড়িয়ে সমুদ্রগর্ভে বিলীন হলেন বুদ্ধের শরণাগত পঁয়ত্রিশ বছরের মানবপ্রেমী তরুণ সন্ন্যাসী নিত্যদক্ষধ্যানাচার্য। দূর থেকে শেষ যা দেখা গিয়েছিল, ডুবন্ত জাহাজে পশ্চিমমুখী হয়ে তিনি অমিতাভ বুদ্ধের নাম শরণ করছেন।

পরিব্রাজক, শ্রমণ, ভাষ্যকার, ইতিহাসবিদ, কবি ও বুদ্ধের শরণাগত ভারতপ্রেমী আই-চিংয়ের বিচিত্র জীবনকথা দুই দেশের আড়াইশো কোটি মানুষের মুখে মুখে যুগ যুগ ধরে প্রচারিত হবে এইটাই তো স্বাভাবিক, কিন্তু আমরা দুই দেশের মহামানবদের ইতিহাস হৃদয়ে ধারণ করে রাখতে সমর্থ হয়নি। এমন একজন মৃত্যুভয়হীন মানুষ যে একদিন এই পৃথিবীতে বিচরণ করেছেন তাও আমার জানা হত না যদি না অধ্যাপিকা লতিকা লাহিড়ি বেজিংয়ের সুবিশাল গ্রন্থাগারে বসে ধৈর্য সহকারে আই-চিংয়ের অন্যতম অমর কীর্তির ইংরেজি অনুবাদ করতেন।

শুধু একখানি বই নয়, লতিকা আমাদের জানিয়েছেন দেশে ফিরে গিয়ে পরম ধৈর্য সহকারে সহযোগীদের নিয়ে আই-চিং দু'শো ত্রিশ খণ্ডে ছাপ্পান্নটি মহামূল্যবান ভারতীয় গ্রন্থের চিনা অনুবাদ সম্পন্ন করেছিলেন। আই-চিংয়ের অবিস্মরণীয় ইতিহাস বইতে যে ছাপ্পান্নজন সত্যান্বেষী

শ্রমণের বর্ণনা দেওয়া হয়েছে তাঁদের প্রায় কেউই দীর্ঘজীবী হননি। অনাহারে ও পথের ক্লান্তিতে দূর দেশের অচেনা পরিবেশে তাঁদের অধিকাংশের মৃত্যু হয়েছে ত্রিশ-পঁয়ত্রিশ বছর বয়সে, স্বপ্ন সম্ভব করে অনেকেই তাঁদের পরমপ্রিয় মাতৃভূমিতে ফিরে আসতে সক্ষম হননি।

সেদিক দিয়ে আই-চিং ভাগ্যবান, লতিকা লাহিড়ি আমাদের জানিয়েছেন আই-চিং ৭১৩ খ্রিস্টাব্দ পর্যন্ত বেঁচেছিলেন। ওই বছরে দেহাবসানের সময় তাঁর বয়স ৭৯। 'বেঁচে থাকার জন্য বেঁচে থাকা নয়, জানবার জন্যেই জীবন' এই মন্ত্রটিকে নিজের জীবন দিয়ে প্রমাণ করে সন্ন্যাসী ও সংগ্রহক আই-চিং মানব সমাজের গভীর কৃতজ্ঞতা অর্জন করে গিয়েছেন।

সুযোগ কম আসেনি বইপড়ার, সাপ ব্যাং অনেক পড়েছি, আবার বিস্ময়ে নতমস্তক হবার মতো বইও মাঝে মাঝে পড়ে থাকি। স্বীকার করতেই হবে ইদানীং সবার উপরে রয়েছেন আই-চিং এবং তাঁর রচিত কাউ সেং-চুয়ান। দেড় হাজার বছর ধরে এই বই চিনা পাঠকদের মধ্যে সীমাবদ্ধ ছিল, বাংলার মেয়ে লতিকা লাহিড়ি বেজিংয়ে গিয়ে এই বই পুনরুদ্ধার করেছিলেন আমাদের জন্যে। অনুবাদিকাকে দেখবার সাধ হয়েছিল, কিন্তু আই-চিংয়ের মতো তিনিও আজ আর আমাদের মধ্যে নেই। তাঁকে নমস্কার জানানো ছাড়া আর কী-ই বা করতে পারি এই পরিচ্ছেদ রচনার সময়?

## লাওৎসের অমৃতবাণী

কলকাতা থেকে প্রকাশিত বিখ্যাত বিবিধার্থ সংগ্রহ পত্রিকার পুরনো সংখ্যাগুলি পড়েছি সাহিত্যজীবনের মধ্যপথে। কিন্তু তারও অনেক আগে কর্মজীবনের শুরুতেই চিনের সঙ্গে পরিচয় হয়েছিল এক ইংরেজ সায়েবের মাধ্যমে যিনি ভারত ও চিন দুই সভ্যতাকেই বিশেষ শ্রদ্ধা করতেন। কলকাতা হাইকোর্টের শেষ ইংরেজ ব্যারিস্টার নোয়েল বারওয়েলের শেষ বাবু আমি, হাইকোর্টের লাগোয়া টেম্পল চেম্বার্স আমার অবিস্মরণীয় কর্মক্ষেত্র যার কিছু বিবরণ রয়েছে আমার প্রথম বই 'কত অজানারে' বইতে। এ চেষ্টা এই বিদেশির সঙ্গে গড়ে উঠেছিল এক অদ্ভুত ধরণের সখ্যতা। সেই সময়েই চিনের সঙ্গে প্রথম পরিচয়।

সেদিন ছিল ছুটির দিন। সায়েব তখন আইনের এক বই লিখছেন! বিষয় 'ল অফ মাস্টার অ্যান্ড সার্ভেন্ট'—প্রভু এবং ভৃত্য সম্পর্কে এদেশে যত আইন আছে তার সুদীর্ঘ বিশ্লেষণ।

এই বইয়ের কিছুটা তিনি বলে গেলেন এবং আমি লিখে নিলাম শর্টহ্যান্ডের সাঙ্কেতিক রেখায়।

প্রতিটি বাক্য তখন আমার জন্যে নতুন অভিজ্ঞতার দ্বার খুলে দিচ্ছে। দেশে-বিদেশে কর্মী মানুষ এবং তার নিয়োগকর্তার মধ্যে কত বিচিত্র সম্পর্ক যুগযুগান্ত ধরে গড়ে উঠেছে। ভারতবর্ষের বৈচিত্র্যের তো কথাই নেই।

লম্বা নোট মনের সুখে টাইপ করে চলেছি। কিন্তু সায়েবের মন আজ অন্য কোথাও পড়ে রয়েছে। তিনি কয়েকবার আড়চোখে দেখে গেলেন আমি কতখানি এগিয়েছি। আমাকে ডিস্টার্ব না করে কাজের অগ্রগতির ওপর নজর রাখার একটা বিশেষ ধরন ছিল তাঁর। ভাবটা এমন যেন আমিই এই মুহূর্তে এখানকার অধীশ্বর এবং তিনি ভয়ে-ভয়ে উঁকি মারছেন।

অবশেষে সায়েবের ধৈর্যের বাঁধ ভাঙলো। তিনি বললেন, "অনেকে

হয়েছে মাই ডিয়ার বয়! আজ আর কাজ নয়। এখন আমাদের ছুটি। কাজকে ফাঁকি দিতে যে না জানে সে কেমন করে মাস্টার অ্যান্ড সার্ভেন্ট সম্পর্কে বই লিখবে? আমার তো ইচ্ছে 'ফাঁকি' সম্পর্কে একটা সুবৃহৎ অধ্যায় জুড়ে দেব এই বইতে যদি প্রকাশক ওরিয়েন্ট লংম্যানের কর্মকর্তা মিস্টার জন অ্যাডামের কোনো সিরিয়াস আপত্তি না থাকে!"

যাঁর কাজ তিনিই ফাঁকি দেবার পরামর্শ দিচ্ছেন! এমন মধুর বিচিত্র অবস্থায় খুব কম লোকেই পড়েছে! আমি তখনও আরও দু' একটা পাতা টাইপ করে ফেলতে আগ্রহী। কিন্তু এবার সায়েব গম্ভীর ভাষায় নির্দেশনামা জারি করলেন—"হল্ট! এখনই কাজ বন্ধ্ না হলে আমি লক-আউট ঘোষণা করবো।"

টাইপ রাইটার মেশিন বন্ধ রেখে আমি সোফায় এসে বসলাম ওঁর মুখোমুখি হয়ে।

সুরসিক সায়েব এবার ইংরিজিতে কবিতা মুখস্থ বলতে আরম্ভ করেছেন। তিনি বললেন, "কয়েক রাত ধরে আমি নানা জ্ঞান আহরণ করে চলেছি। রাত্রে ভালো ঘুম আসছে না, তাই চলছে কিছু মজার পড়াশোনা। তুমি শোনো একটা কবিতা।"

যে ইংরিজি কবিতাটি সায়েব শোনালেন তার মোটামুটি অর্থ হলো :

"যে অন্যকে জানে সে পণ্ডিত,
কিন্তু নিজেকে যিনি জানেন তিনিই জ্ঞানী।
অন্যকে যিনি জয় করেন তাঁর পেশী অবশ্যই শক্তিমান,
কিন্তু নিজেকে যিনি জয় করেন তিনিই বলবান।
যাঁর সন্তোষ এসেছে একমাত্র তিনিই ধনী
যিনি দৃঢ়সংকল্প; কেবল তিনিই মনোবলের অধিকারী।
যিনি ভারসাম্য হারান না তিনিই টিকে থাকেন,
মৃত্যুর পরেও লোকে যাঁকে স্মরণ করে তিনিই দীর্ঘজীবী।"

এবার সায়েবের প্রশ্ন : "কে এই সত্যি কথাগুলো এমন মজার সঙ্গে লক্ষ্য করেছেন বলো তো?"

"নিশ্চয় কোনো ইউরোপীয় সত্যদর্শী - মানুষকে এখন তাঁরা কত

বিচিত্র দৃষ্টিভঙ্গিতে যাচাই করে চলেছেন।"

"হলো না!" সায়েব আমাকে নম্বর দিলেন না। "ইউরোপের লোকেরা কর্মী, কিন্তু জ্ঞানী নয়!" সায়েব আবার রসিকতা করলেন।

"একমাত্র প্রাচ্যের ঋষিরাই মানুষকে এমন নির্ভেজাল জ্ঞান উপহার দিয়ে এসেছেন। নিজেকে জানার এই ব্যাপারটা লেখা হয়েছে আড়াই হাজার বছর আগে। চিনা ঋষি এই কবিতা লিখেছেন তাঁর নাম লাওৎসে, জন্ম খ্রিস্টের জন্মের ৫৭০ বছর আগে—বুদ্ধের থেকেও বয়োজ্যেষ্ঠ তিনি।"

আমাকে কোনো কথা বলার সুযোগ না দিয়ে তিনি বললেন, "শোনো আর একটি লাওৎসে-বাণী—

যিনি জানেন তিনি মুখ খোলেন না।
যিনি মুখ খোলেন তিনি জানেন না!"

"এর থেকে সত্যি কথা এই পৃথিবীতে কী হতে পারে?" সায়েব হাসতে হাসতে মন্তব্য করলেন।

"কোন মানুষ সবচেয়ে সম্মানের যোগ্য এই প্রশ্নেরও ভারি সুন্দর উত্তর দিয়েছেন লাওৎসে—

ভালোবাসা অথবা ঘৃণা কিছুই তাঁকে স্পর্শ করে না
লাভ-লোকসানের হিসেব তাঁর কানে পৌঁছয় না,
সম্মান অথবা অসম্মান কিছুতেই তিনি যখন বিচলিত নন
পৃথিবীর সব সম্মান তখনই তাঁর কাছে পৌঁছয়।"

আমি মন দিয়ে শুনে যাচ্ছি সায়েবের সরস চিনা আবৃত্তি। সায়েব বললেন, "হাজার-হাজার বছর আগে সংসারের কঠিন সত্যগুলো চিনের ঋষিরা কী সহজভাবে ব্যাখ্যা করেছেন দেখো! লাওৎসে মানুষকে সাবধান করে দিচ্ছেন এক কবিতায়, যার নাম 'রেসের ঘোড়া'—

সন্তুষ্টির অভাব থেকে বড় অভিশাপ নেই এই পৃথিবীতে
বিত্তের বাসনাই আমাদের এক নম্বর পাপ।
কেবল সন্তুষ্টি পেলেই যিনি সন্তুষ্ট হতে রাজি
একমাত্র তিনিই হবেন চিরসন্তুষ্ট।"

আড়াই হাজার বছর আগেকার এই সব চিনা ঋষির বচন থেকে আমি

উপকৃত হচ্ছি অবশ্যই, কিন্তু সায়েবকে সবিনয়ে মনে করিয়ে দিতে হলো আমার ইস্কুল-কলেজের শিক্ষা সীমিত, যা সুশিক্ষিতদের সহজ আয়ত্তে তা আমার কাছে সম্পূর্ণ অজানা।

এই ধরনের কথাবার্তা সায়েব যে পছন্দ করেন না তা তিনি সঙ্গে-সঙ্গে আমাকে জানিয়ে দিলেন। বললেন, "জ্ঞান সঞ্চয়ের সঙ্গে বিশ্ববিদ্যালয়ের ডিগ্রির কোনো সম্পর্ক নেই। সবসময়ে মনে রাখবে, পৃথিবীর সমস্ত জ্ঞানেই তোমার পরিপূর্ণ অধিকার।"

এরপর সায়েব সকৌতুকে আরও একটি লাওৎসে-বাণীর উদ্ধৃতি দিয়েছিলেন—

"নিজের বাড়ির দরজা না পেরিয়েই জানা যেতে পারে
পৃথিবীর কোথায় কখন কী ঘটছে।
নিজের জানলা দিয়ে বাইরে না তাকিয়েও
আমরা পেতে পারি স্বর্গের স্বাদ।"

অথবা—

"যে যত বেশি জ্ঞানের কচকচিতে নিমগ্ন
সে তত কম জানে।
ঋষিরা তাই ভ্রাম্যমাণ না হয়েই জ্ঞান আহরণ করেন,
না দেখেই সব বুঝে নেন,
কিছু না করেই সব কর্ম সম্পন্ন করেন।"

লাওৎসেবাদী চিনা ঋষিদের একটা ছবি আমি তখন মনের মধ্যে আঁকবার চেষ্টা করছি।

রসিক সায়েব বললেন, "প্রাচীন চিনা তত্ত্বজ্ঞানীদের নিয়ে ইউরোপে অনেকে এখন রসিকতা করছেন। কিন্তু আমার মনে হয় এই সব লোক বোকামি করছেন। এবং একদিন তাঁরা নিজেদের লজ্জা ঢাকবার পথ পাবেন না।"

"চিনা ঋষিবাক্যের প্রধান আকর্ষণ এর সরলতা। মূল বাণীটি বোঝবার জন্যে কোনো অভিধান খুলে বসবার দরকার নেই। আর একটি প্রধান গুণ হলো এগুলি খুব ছোট—বিন্দুর মধ্যেই তুমি সিন্ধু দর্শন করতে পারো।"



গ্রোতো ১৩৬-এ বোধিসত্ত্বের ক্লোজ-আপ এক অনুপম চিনা শিল্পনিদর্শন।



সং বংশের সময় দাসু গ্রোতোয় দেওয়ালে খোদাই করা কনফুসিয় গ্রন্থের বাণী।



শোনা যায়, বন্যকুক্কুটকে গৃহপালিত করার কৃতিত্ব ভারতের, যদিও চিকেনরোস্ট পৃথিবীকে চিনের প্রীতি উপহার। কিন্তু বৌদ্ধযুগে সর্বশ্রেণীর মানুষের জীবপ্রেম আজও মানবসমাজকে অভিভূত করে। পক্ষীপ্রেমী এই চিনা সুন্দরীর মূর্তি পৃথিবীর এক অন্যতম শিল্প সম্পদ। এই মূর্তিটি দেখতে শিল্পপ্রেমীরা বারবার ছুটে আসেন বাওদিংশান গ্রোতোয়।



দাসু গ্রোতোয় যে ন'জন ভীতি উৎপাদক আইনরক্ষক দেবতার মূর্তি আছে তাঁদের মধ্যে ছ'জনকে এই ছবিতে দেখা যাচ্ছে।



বাওদিংশান গ্রোতোয় কুক্কুটপ্রেমী সুন্দরীর ক্লোজ আপ।



শুধু অন্ধ ভক্তি নয়, শাক্যমুনির সমালোচনাও দাসু গ্রোতোর শিল্পকার্যে কিছু কিছু প্রতিফলিত হয়েছে। কেউ কেউ সে যুগে, বুদ্ধের বাবা-মাকে ত্যাগ করে অজানার সন্ধনে বেরিয়ে পড়া পছন্দ করেননি। তাঁরা পর্বতগাত্রের শিলাকীর্তিতে এই অজানা মানুষটির প্রশস্তি গেয়েছেন—যে ভিক্ষায় বেরুবার সময়েও অসুস্থ বৃদ্ধ জনকজননীকে কাঁধে করে বহন করতো। আর নির্দয় শাক্যমুনি কিনা নিজ-ধর্ম প্রচারের জন্য বাবা-মাকে ত্যাগ করলেন!



এক শিল্পকর্মের প্রতিবাদে আর এক অবিনশ্বর শিল্পকর্ম, ঠিকানা চিনের দাসু গ্রোতো। যেসব বিধর্মী প্রচার করলেন বুদ্ধ বাবা-মাকে ত্যাগ করেছিলেন এই ভাস্কর্যে তাঁদের মনে করিয়ে দেওয়া হচ্ছে, শাক্যমুনি তাঁর প্রয়াত পিতার কফিন বহন করেছিলেন।



বুদ্ধের দুই প্রিয় শিষ্য আনন্দ ও রাহুল শোকার্ত অবস্থায় শাক্যমুনিকে প্রয়াত পিতার শবাধার বহন করতে দেখছেন।





চিনের সঙ্গে যোগাযোগকারী বিভিন্ন ধরনের সমুদ্রগামী তরী। ওপরে অ্যাডমিরাল চেং হো-র ট্রেজার শিপ। এই জাহাজেই বাংলা থেকে পাঠানো জিরাফ উপঢৌকন চিনে গিয়েছিল এবং আন্তর্জাতিক বিপত্তি ঘটিয়েছিল। নিচে চিনা জাংক, ডুবন্ত জাহাজ থেকে নেমে গিয়ে এই নৌকায় উঠে নিজের প্রাণ বাঁচাতে অস্বীকার করেছিলেন চিনের ভুবনবিদিত এক শ্রমণ।



বাংলার সুলতান প্রেরিত জিরাফ নিয়েই চিনা সম্রাট একসময় বেশ অসন্তুষ্ট হয়েছিলেন। এবং উপহার ফেরত দিয়েছিলেন। ভুবনবিদিত নৌসেনাপতি চেং হো পরে খোদ আফ্রিকা থেকে এই জিরাফ সংগ্রহ করেছিলেন মিং বংশের চিন সম্রাটের প্রীতি উৎপাদনের জন্য।



ইংল্যান্ডের রাজা চিনের সম্রাটের কাছে তাঁর অ্যাম্বাসাডর একস্ট্রাঅর্ডিনারি লর্ড ম্যাকার্টনিকে পাঠিয়েছিলেন ১৭৯২ সালে চিনে বৃটিশ পণ্য প্রচারের জন্য। লর্ড ম্যাকার্টনির সমুদ্রযাত্রার শুরুতেই ব্রিটেনের পত্রিকায় জেমস পিলারি এই কার্টুন এঁকেছিলেন।



প্রাচীন চিত্র। ইমপিরিয়াল গার্ডেনে বসে চিনের সম্রাট অনুগত প্রজাদের আবেদন-নিবেদন শুনছেন। সাধারণ মানুষের চোখে সম্রাট ছিলেন মহাশক্তিমান অথচ মহানুভব। মূল ছবিটি এখন আছে হংকং মিউজিয়াম অফ আর্টে।



চিনা সম্রাটের সভায় পরিচয়পত্র পেশ করতে এসে (১৪ সেপ্টেম্বর ১৭৯৩) ব্রিটেনের বিশেষ দূত লর্ড ম্যাকার্টনি শুনলেন প্রাচ্যদেশের প্রথা অনুযায়ী সম্রাট কিয়ানলং-এর সামনে তাঁকে বেশ কয়েকবার সাষ্টাঙ্গ প্রণাম করতে হবে। এইভাবে ধুলণ্ঠিত হতে সাহেবের বেশ আপত্তি। অবশেষে জানা গেলো আজ সম্রাটের ৮৩তম জন্মদিন। তিনি বেশ খোশমেজাজে থাকায় ইংরিজি কায়দায় নতজানু হয়েই লর্ড ম্যাকার্টনি পার পেয়ে গেলেন। চিন সম্রাটের এই দুর্লভ ছবি এখন বৃটিশ মিউজিয়ামে।



আফিমের নেশায় একসময় সমস্ত চিনা জাতটাই ডুবতে বসেছিল। এই মাদকের সিংহভাগ আসতো বেআইনী পথে ভারত থেকে।



উনিশ শতকের চিনা আফিম ‘ডেনের’ এই ছবি দেখতে হলে আপনাকে সিডনির নিউ সাউথ ওয়েলস স্টেট লাইব্রেরিতে যেতে হবে। খাতায় কলমে চিনে আফিম নিষিদ্ধ, কিন্তু ভয়াবহ এই নেশায় সমস্ত দেশটা একসময় পঙ্গু হবার পথে। ঘুষ দিয়ে হয় না এমন কাজই ছিল না উনিশ শতকের চিনে। অবশেষে অস্বাভাবিক এই পরিস্থিতির বিরুদ্ধে রুখে দাঁড়াবার জন্য অত্যন্ত সৎ, আদর্শবাদী, পণ্ডিত লিন সে-সুকে চিনা সরকার ১৮৩৯ সালে গুয়াংসুর কমিশনার নিযুক্ত করলেন। দুঃসাহসিক এই কমিশনার ফেরেববাজ বিদেশি ব্যবসায়ীদের রাতের ঘুম কেড়ে নিলেও শেষ পর্যন্ত নিজের প্রচেষ্টায় ব্যর্থ হলেন। এই কমিশনার রানি ভিক্টোরিয়াকে তাঁর নিজের দেশের লোকদের কুকীর্তি সম্বন্ধে যে চিঠি লিখেছিলেন তা আজও পড়বার মতন।



উনিশ শতকে বিশ্বের ধনপতিদের অন্যতম চিনা কমিশন এজেন্ট হাউকুয়া। ১৮৩৪ সালে এঁর ব্যক্তিগত সম্পদের পরিমাণ অন্তত পাঁচ কোটি ডলার। বিদেশি মার্চেন্ট এবং চিনা চা উৎপাদকদের মধ্যে ইনি দালালি করতেন। এই ছবিটি হংকং-এর বিখ্যাত বৃটিশ কোম্পানি জার্ডিন ম্যাথিসনের সংগ্রহে আছে।

সায়েব বললেন।

আমার খুব ভালো লাগছে সায়েবের কথা। চাইনিজ জুতোওয়ালা ছাড়া আর কোনো চৈনিকের সঙ্গে আমার পরিচয় ছিল না। ছেলে-ভুলনো অ্যাডভেঞ্চার গল্পে কিছু চিনা গুণ্ডার কথাও পড়েছি, যারা মাদকদ্রব্যের চালান করে এবং খুনোখুনি বাধিয়ে অবশেষে পুলিসের হাতে ধরা পড়ে ডিটেকটিভ বইয়ের শেষ পৃষ্ঠার শেষ লাইনে।

সায়েব বুঝলেন আমার অবস্থা, কিন্তু বললেন, "কম বয়সে চিনা ঋষিদের বাণীর ওপর নির্ভর করেই জীবনদর্শন গড়ে তুলবার লোভ হয়েছিল আমার। বিশেষ করে আর্থার ওয়েলির অনুবাদ পড়ে।"

এই ঋষিরা কেমন তা সায়েব ব্যাখ্যা করলেন আর একটি লাওৎসে-বাণী উদ্ধৃতি দিয়ে—

"ঋষির কোনো বাঁধাধরা মতামত বা অনুভূতি নেই,
কিন্তু নানা মানুষের মতকেই তিনি নিজের বলে মনে করেন!
ভালোকে আমি অবশ্যই ভালো বলি,
কিন্তু খারাপকেও ভালো বলতে দ্বিধা নেই আমার।
গুণময় হবার এইটাই সুবিধা।
যা সৎ তাকে আমি বিশ্বাস করি
যা অসৎ আমি তাকেও বিশ্বাস করি;
গুণময় হবার একটাই গুণ।"

সায়েব এমনভাবে ইংরিজি আবৃত্তি করছেন যে আমি হাসি চেপে রাখতে পারছি না।

সায়েব এবার গম্ভীরভাবে মন্তব্য করলেন, "যখন সময় পাবে তখন একটু ভেবে দেখো। খুব গভীর তত্ত্ব কথা বলা হচ্ছে—ভালোও ভালো, খারাপও ভালো। অত্যন্ত দুরূহ কথা এমন সহজ করে বলেছেন লাওৎসে যে মনে হচ্ছে কোনো একজন কবি কিছু না ভেবেই লোক হাসাবার জন্যে কবিতা আওড়ে চলেছেন!"

আমাদের চাইনিজ জ্ঞানসঞ্চয়ন বেশ জমে উঠেছে! সায়েব বললেন, "চিনা ঋষিদের বহু মূল্যবান উপদেশ অনেকদিন অব্যবহৃত হয়ে পড়ে

আছে। কিন্তু আমাদের উচিত যাঁরা আমাদের দেশের মাথার ওপর বসে আছেন তাঁদের সকলকে এইসব প্রাচীন জ্ঞান সম্বন্ধে অবহিত করা।"

আমি সায়েবের জ্ঞানের গভীরতা দেখে অভিভূত হচ্ছি। সায়েব রসিকতা করলেন, "প্রাচীন চিনা ঋষিরা কোনো সময়েই বিদ্যা এবং পাণ্ডিত্যকে খুব উচ্চাসন দিতেন না, মাই ডিয়ার বয়। মনে রাখবে, অতিমাত্রায় পণ্ডিত্যকের সব সময় সন্দেহের চোখে দেখা উচিত।

আবার চিনা উদ্ধৃতি—

"অতিমাত্রায় জ্ঞানের জন্যেই
মানুষের এখন এতো অশান্তি।
পাণ্ডিত্যের জোরে যারা রাজত্ব চালাতে চায়
তারা সত্যিই অভাগা!"

এবারও আমার হাসি বন্ধ হচ্ছে না। সায়েবও একটু হাসলেন, কিন্তু আমাকে সাবধান করে দিলেন, অনেক গভীর সত্যকে পৃথিবীর মানুষ প্রথমে হাস্যকর বলে উড়িয়ে দিয়েছে।

ঘড়ির দিকে তাকিয়ে সায়েব ঘোষণা করলেন, "চিনা জ্ঞানকে বোধগম্য করে তুলতে হলে প্রথমেই প্রয়োজন চাইনিজ খাদ্য।"

টেলিফোনে স্পেনসেস হোটেলের রুম সার্ভিসে চাইনিজ খাবারের অর্ডার দিলেন।

একটুপরেই খাবার এলো। কিন্তু সায়েব হুঙ্কার ছাড়লেন, "চপস্টিক কোথায়?" বুঝিয়ে দিলেন ওই কাঠি না-হলে নাকি চিনা খাদ্যের অর্ধেক স্বাদ উবে যায়।

এবার শুরু হলো আমার চিনা কাঠির ট্রেনিং। স্টিক চালনা করা এবং তা আয়ত্তের মধ্যে রাখা কিন্তু বেশ কঠিন কাজ, অনভিজ্ঞ আমি হিমশিম খেতে লাগলাম।

সায়েব মন্তব্য করলেন, "বোঝা যাচ্ছে পূর্বজন্মে তুমি চিনে জন্মাও নি। কিন্তু আমি সামান্য চেষ্টাতেই চিনা কাঠিকে আয়ত্ত করে ফেলেছিলাম।"

একবার চোখ বুজে কল্পনা করো, তুমি এখন একজন প্রবীণ চিনা ঋষির পদতলে বসে নতমস্তকে পার্থিব জ্ঞান আহরণ করছো। এখন চাইনিজ চপ

স্যুয়ের সঙ্গে একটু-একটু করে কবিতা আস্বাদন করা যাক, তবেই তো স্বর্গীয় চিনা পরিবেশ গড়ে উঠবে আমাদের এই চিনা দিবস উৎসবে।"

সায়েব আস্তে-আস্তে আবৃত্তি করতে লাগলেন—

"সাহসী সৈন্য কখনও হিংস্র হয় না,
প্রকৃত যোদ্ধা কখনও রেগে ওঠেন না।
মহান বিজয়ী কখনও ছোট ব্যাপারে অস্ত্র ধরেন না,
মানুষকে যাঁরা কাজে লাগাতে জানেন বিনম্র হতে
কোন সঙ্কোচ নেই তাঁদের।"

আমি ইতিমধ্যে চিনা চপস্টিক নিয়ে আরও বিব্রত হয়ে পড়েছি।

সায়েব মৃদু হেসে বললেন, "প্রাচ্য-প্রতীচ্যের সমন্বয় সাধন করা যাক। চিনা কাঠি ছেড়ে, এসো আমরা এবার কাঁটা-চামচের সদ্ব্যবহার করি।"

চাইনিজ লাঞ্চের শেষ পর্যায়ে রুম সার্ভিস থেকে চাইনিজ চা এসেছিল।

"চায়ের সঙ্গে জুঁই ফুল মেশাবার মতো উদ্ভাবনী শক্তি একমাত্র চিনারাই দেখাতে পেরেছেন!" সায়েব আমাকে বললেন এবং জানালেন, "আমরা কিন্তু বোকামি করে ফেলেছি! আমাদের উচিত ছিল লাঞ্চের শুরুতেই এই চায়ের আয়োজন করা। কারণ অভিজ্ঞ চিনা নাকি এক-একটি পদের শেষে চায়ের সাহায্যে নিজের জিভ ধুয়ে ফেলার সুযোগ নেন।"

সায়েবের কণ্ঠে চাইনিজ কবিতার উদ্ধৃতিটি আজও আমার মনে আছে। ইংরিজির যথাযোগ্য বাংলা কাব্যানুবাদ হলে সুন্দর হতো। কিন্তু স্মৃতি থেকে আমি যতটুকু স্মরণ করতে পারছি তাতেই সন্তুষ্ট হতে হবে আমাদের।

সায়েবের বলার ভঙ্গিতে শেষ উদ্ধৃতিটি যে সত্যিই মনোরম হয়ে উঠেছিল তা বলাই বাহুল্য।

রসিকতা ও গাম্ভীর্যের অভাবনীয় সমন্বয় হয়েছিল চিনা ঋষিদের বক্তব্যে। সায়েবও সেই কায়দাতেই চিনা-চর্চায় তাঁর কৃতিত্ব দেখালেন—

"পৃথিবীর সবাই নিন্দায় মুখর, আমার সমস্ত শিক্ষা নাকি
ভুলে ভরা।

যা মহৎ তা তো প্রায়ই মনে হয় ভুল।
যদি আমার শিক্ষা ভুল না মনে হতো
তাহলে বুঝতাম আমাকে কিছুই শেখানো হয়নি।

তিনটি মাত্র হিরে জহরত আছে আমার—
নজরে রেখো, সাবধানে রেখো তাদের।
প্রথমটির নাম 'ভালোবাসা',
দ্বিতীয়টি হলো—'কখনই বেশি নয়',
তৃতীয়—'কোনো ব্যাপারেই প্রথম হয়ো না পৃথিবীতে'।

ভালোবাসার অমৃতে ভয় দূর হয়;
প্রত্যাশার সীমা থাকায়, সর্বশক্তি বিনিয়োগে রিক্ত হই না
আমি,
প্রথম হবার উত্তেজনা মুক্ত হয়ে
আমি প্রতিভার উন্নয়ন করতে পারি।
ভালোবাসা শূন্য হয়ে যায় ভয়ের বোঝা মাথায় নিয়ে,
প্রথম হবার জন্যে যে নিত্য ছুটবে
সে মরবে।

ভালোবাসা সব আক্রমণেই বিজয়ী
এবং আত্মরক্ষায় অজেয়।
বিনাশ থেকে যাদের রক্ষা করার ইচ্ছে
ঈশ্বর কেবল তাদেরই প্রেমের অস্ত্রে সজ্জিত করেন!"

চাইনিজ চা শেষ হয়েছে আমার।

হাতলবিহীন চায়ের পাত্র থেকে চিনা চায়ের শেষ চুমুকটি নিয়ে সায়েব বললেন, "আমার ক্ষমতা থাকলে ইংলন্ডে সব ইস্কুলে এই শিক্ষাই দিতাম। কিন্তু পৃথিবীর সর্বত্র সারাক্ষণ উল্টো শেখানো হচ্ছে মানুষকে। বলা হচ্ছে, ভালোবাসা থেকে প্রতিযোগিতার গুরুত্ব অনেক বেশি। যে মানুষ অল্পে সন্তুষ্ট আজকের পৃথিবীতে তার সম্মান নেই। আর প্রথম হবার নেশা, সে তো ইস্কুলের নিম্নতম শ্রেণি থেকেই শিশুদের রক্তের মধ্যে ইন্‌জেকশন

করে দেওয়া হচ্ছে। সব সময় প্রথম হবার প্রতিযোগিতা পৃথিবীতে যে কত অশান্তি ডেকে আনছে তার শেষ নেই।"

আমাদের গল্প বোধ হয় আজ শেষ হবে না! ন্যাপকিনে মুখ মুছতে-মুছতে সায়েব বললেন, "তিন হিরে জহরতের ব্যাপারে ইয়ংম্যান হিসেবে তোমার হয়তো প্রতিবাদ করার কিছু থাকতে পারে। কিন্তু আজ তোমাকে তর্ক করতে সুযোগ দেব না। শোনো, এ-বিষয়ে চিনা ঋষিরা হাজার-হাজার বছর আগে কীভাবে সত্যকে আবিষ্কার করে গিয়েছেন।"

সায়েব এবার শুরু করলেন—

"সত্যি কথা মিষ্টি শোনায় না;
মিষ্টি কথাও সত্যি নয়।
ভালো মানুষ কখনও তর্ক করে না;
যে তর্ক করে সে ভালো মানুষ নয়।
যিনি বিজ্ঞ তিনি অনেক কিছু জানেন না;
যিনি অনেক বিষয়ে পণ্ডিত তিনি বিজ্ঞ নন।
সাধুজন নিজের জন্যে আহরণ করেন না,
অপরের জন্যে জীবনপাত করে
তিনি নিজেই ধনী হয়ে ওঠেন;
অপরকে সব দিয়ে তিনি
নিজের প্রাচুর্যকে অবধারিত করেন।
স্বর্গে যেমন আশীর্বাদ আছে, অভিশাপ নেই
সাধুজনের জীবনে তেমন কর্ম আছে, তর্ক নেই।"

সেদিন আমি আবার টাইপিং-এর কাজ শুরু করার আগ্রহ দেখিয়েছিলাম। সায়েব রাজি হলেন না। বললেন "অনেক হয়েছে। এখন চাইনিজ চিন্তা করতে-করতে বাড়ি যাও।"

বিদায়ের আগে আমার দিকে তাকিয়েছিলেন বারওয়েল সায়েব। "তুমি এখনও রোগা। তোমাকে তাড়াতাড়ি আমি আর একটু ভারিক্কী দেখতে চাই", এই বলে সকৌতুকে আমার কানটা একটু মলে দিয়ে সেদিন তিনি স্পেনসেস হোটেল থেকে আমাকে বিদায় দিয়েছিলেন।

কঙ্‌ফুসে

বঙ্গীয় রসনায় চিনের দুর্বার অনুপ্রবেশ যথাসময়ে ঘটলেও বঙ্গীয় সাহিত্যে চিনের উপস্থিতি উনিশ শতকের আদিপর্বেও তেমন খুঁজে পাইনি। খুঁজতে-খুঁজতে অগতির গতি 'বিবিধার্থ সংগ্রহে' উপস্থিত হয়ে মুখ রক্ষা হলো। বাঙালির সারস্বত সাধনার ইতিহাসে বিবিধার্থ সংগ্রহ একসময়ে বিশেষ ভূমিকা গ্রহণ করেছিল। ১৮৫১ সালে ভারনাকুলার লিটারেচর কমিটির আনুকূল্যে বিখ্যাত ভারততত্ত্ববিদ রাজেন্দ্রনাথ মিত্রের সম্পাদনায় এই জ্ঞানগর্ভ সচিত্র মাসিকপত্রিকাটি প্রকাশিত হয়, ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর, রাধাকান্ত দেব, হজসন গ্রান্ট, সিটন কার ইত্যাদিরাও এই পত্রিকার সঙ্গে যুক্ত ছিলেন। রাজেন্দ্রলাল মিত্র ১৮৪৬-এ এশিয়াটিক সোসাইটির সহ সম্পাদক ও গ্রন্থাগারিক নিযুক্ত হন। এঁর গুণমুগ্ধদের তালিকায় ছিলেন ম্যাক্সমুলার, তিনি এঁকে তাঁর জীবিতাবস্থায় ভারততত্ত্বের সর্বশ্রেষ্ঠ পণ্ডিত মনে করতেন।

বিবিধার্থ সংগ্রহ খুব দীর্ঘজীবী হয়নি, কিন্তু সেকালে বাংলা রচনার তুলনায় এই সংগ্রহের লেখাগুলি ছিল যথাসম্ভব নির্ভুল ও উল্লেখযোগ্য। সমকালের বাঙালিদের চিন সম্বন্ধে আগ্রহ কতখানি ছিল তা জানবার উদ্দেশ্যে এই মাসিকপত্রের বেশ কয়েকটি সংখ্যা উল্টোতে গিয়ে কিছু প্রবন্ধের খোঁজ পাওয়া গেল। শকাব্দ ১৭৮০ আষাঢ় ও শ্রাবণ সংখ্যা দুটিতে আকর্ষণীয় প্রবন্ধ 'কঙ্‌ফুসে' ও 'চিনদেশের কৃষক'। আরেকটি রচনা 'চিনদেশীয় লোকদিগের বৃত্তান্ত' প্রকাশিত হয় শকাব্দ ১৭৮৩ শ্রাবণ সংখ্যায়। সেকালের বাঙালিদের চোখে চিন কিরকম ছিল তা জানা যাতে কঠিন না হয় তার জন্যে তিনটি লেখা এই বইতে আবার মুদ্রিত করা গেল।

দুঃখের বিষয় প্রবন্ধ তিনটির লেখক কে তা বিস্তারিতভাবে আমাদের

জানা নেই। লেখকের পুরো নাম ছাপার রীতি এই পত্রিকায় বোধ হয় ছিল না। একটি রচনার শেষে লেখা—'ন.চু.মু', আর একটিতে 'ব.চা.সি,' আর একটি সম্পূর্ণ নামহীন। পাঠের ধারাবাহিকতার কথা মাথায় রেখে প্রথমে 'কঙফুসে' এবং পরে 'চিনদেশীয় লোকদিগের বৃত্তান্ত' ও "চিনদেশের কৃষক' ছাপা হল। বলাবাহুল্য একালের বাঙালি পাঠকের কাছে 'কঙ্‌ফুসে' কনফিসুয়াস বলেই বেশি পরিচিত।

খ্রীষ্টাব্দের ৫৫১ বৎসর পূর্বে চিন-রাজ্যের অন্তঃপাতী লু-নামক নগরীতে তদ্দেশ—বিখ্যাত পণ্ডিত কঙ্‌ফুসে জন্ম গ্রহণ করেন। চিনদেশে যত যত পণ্ডিত প্রাদুর্ভূত হইয়াছে, তন্মধ্যে তিনি সর্বপ্রধান ; তাঁহার তুল্য অসাধারণ পণ্ডিত আর তদ্দেশে কোন কালে কেহই হয় নাই। তাঁহাকে কেহ কেহ খুঞ্‌চি * নামেও উক্ত করিয়া থাকে। তাঁহার পিতার নাম সুক্‌লিয়ংনিটু। তিনি লূ-নগরের এক জন প্রধান রাজকর্মচারী ছিলেন। তাঁহার একমাত্র স্ত্রী নেনসী নামার গর্ত্তে কঙ্‌ফুসে জন্ম গ্রহণ করেন। অতি শৈশবকাল হইতেই কঙ্‌ফুসের অসাধারণধীশক্তি প্রকাশ পাইয়াছিল। তিনি অপরাপর বালকের ন্যায় অনর্থক ক্রীড়ায় বিন্দুমাত্র কালও নিক্ষেপ করিতেন না, সর্বদা সন্নিবিষ্টচিত্তে রাজানুষ্ঠিত কার্য্যের অনুকরণ এবং আপন ক্ষমতানুসারে অবস্থোচিত সৎক্রিয়া শিক্ষা করিতেন। যখন যে স্থানে গমন করিতেন তখনি তত্রস্থ বর্তমান বিষয়ের তত্ত্ব জানিতে উদ্যত হইতেন।

শৈশবকালেই তাঁহার তত্ত্বানুসন্ধানের ইচ্ছা এত প্রবলা হইয়াছিল, যে তিনি একদা তজ্জন্য তিরস্কৃত হইয়াছিলেন। একবার তিনি এক প্রসিদ্ধ দেবমন্দিরের মধ্যে উপস্থিত হইয়া নানা বিষয়ের তত্ত্ব জিজ্ঞাসু হওয়াতে এক ব্যক্তি তাঁহাকে ভর্ৎসনা করিয়া কহিল, "যে বালক দেবালয়মধ্যে উপস্থিত হইয়া এত অধিক বিষয়ের জিজ্ঞাসা করে, কে তাহাকে বুদ্ধিমান্ বলে?" কঙ্‌ফুসে ঐ কথা শুনিয়া উত্তর করিলেন, "বুদ্ধিমানের এই কার্য্য"।

বস্তুতঃ তিনি অতিশয় সুশীল ও বিনীত ছিলেন ; তাঁহার শীলতা ও

*চি সন্তান, খুং পণ্ডিত অথবা প্রধান।

বিনয় সন্দর্শন করিয়া সকল লোকেই তাঁহাকে প্রিয়দৃষ্টিতে দর্শন করিত, এবং তাঁহার অসাধারণবুদ্ধিমত্তা প্রযুক্ত তাঁহাকে বিচিত্রকর্মা বোধ করিত। প্রিয়দর্শন কঙ্‌ফুসে সর্বদা সকলকে মিষ্ট বাক্যদ্বারা সম্ভাষণ করিতেন। তিনি দশবর্ষ-বয়ঃক্রম সময়েই স্বদেশীয় প্রাচীন পণ্ডিতদিগের হিতোপদেশ ও চরিত্র প্রভৃতি শিক্ষা করিয়া তদনুসারে চলিতে ও অন্যকে চালাইতে ইচ্ছা করেন, এবং সর্বদা অতি মহৎ ও প্রশস্ত বিষয়েই চিত্তনিবেশ করিয়া থাকিতেন। তিনি স্বপ্রণীত গ্রন্থে লিখিয়া গিয়াছেন, যে যৌবনের প্রারম্ভে একদা অতিশয় দূরবস্থাগ্রস্ত হইয়াছিলেন এবং সেই সূত্রে তিনি অশ্ববিদ্যা, ধনুর্বিদ্যা, প্রভৃতি নানা প্রকার শিল্পবিদ্যা অভ্যাস করেন।

অনন্তর বিংশতি-বৎসর-বয়ঃক্রমের কিঞ্চিৎ পরে তিনি একটি পশ্বালয়-সঙ্‌ক্রান্ত যৎসামান্য কর্ম অবলম্বন করিয়া কিয়ৎকাল ক্ষেপণ করিয়াছিলেন, কিন্তু অনতিবিলম্বেই সেই কর্ম পরিত্যাগ-পূর্বক পুনর্বার চৌদোশ-স্থানে জ্ঞানধর্মের উপার্জন করিতে যাত্রা করেন, এবং শীঘ্র কৃতকার্য হইয়া কতিপয়-ছাত্র-সমভিব্যাহারে তথাহইতে স্বদেশে প্রত্যাগমন করেন।

কঙ্‌ফুসে স্বদেশে প্রত্যাগত হইয়া সমস্ত চীনরাজ্যে ঐক্য সংস্থাপন করিতে যত্নশীল হইলেন। তৎকালে সমস্ত চিন-দেশে একমাত্র সম্রাট্ ছিলেন কিন্তু তাহার অধীনে অনেক ক্ষুদ্র ক্ষুদ্র রাজা ছিল ; ঐ সমস্ত রাজাদিগের অধীনস্থ ভিন্ন ভিন্ন রাজ্যে ভিন্ন ভিন্ন প্রকার আচার ব্যবহার রীতি ও নীতি প্রচলিত ছিল। কঙ্‌ফুসে দেখিলেন যে যাবৎ ঐ সমস্ত ক্ষুদ্র ক্ষুদ্র রাজ্য একনিয়মে চলিত ও এক-প্রকার শাসনে অনুশাসিত না হইবে, তাবৎ চিনদেশে কোন ক্রমেই ঐক্য স্থাপিত হইবে না, এবং তাবৎ কোন রূপেই স্বদেশের কল্যাণও সিদ্ধ হইবে না। এই বিবেচনায় তিনি অসামান্য পরিশ্রমের স্বীকার ও অদ্বিতীয় ক্ষমতার প্রকাশ করতঃ চিনদেশস্থ সমস্ত স্থানে স্বপ্রণীত সুনিয়ম-প্রণালী প্রচার ও সদ্ব্যবহার বিস্তারের পথ প্রস্তুত করিতে আরম্ভ করিলেন।

সর্বত্র কুনীতির সংশোধন ও সুনীতির সংস্থাপন করা এবং সকল স্থানে মিতাচার ও মিতব্যবহার প্রচলিত করাই তাঁহার প্রধান কার্য হইয়া উঠিল।

তিনি সকল লোককে নিরপেক্ষতা অস্বার্থপরতা নিষ্ঠা ও ন্যায়পরতা অভ্যাস করাইয়া এককালে অহিতাচারের মূলোৎপাটন করিতে আরম্ভ করিলেন। আর তিনি যে কেবল বাক্যদ্বারা লোকদিগকে ধর্মনীতির শিক্ষা দিতেন এমত নহে ; তিনি স্বকীয় অসামান্য পুণ্যক্রিয়ার দৃষ্টান্তের প্রদর্শনদ্বারা যাবৎ ব্যক্তিকে জ্ঞান ও ধর্মের উপদেশ করিতেন। এই রূপে সমস্ত চিনরাজ্যে তাঁহার খ্যাতির বিস্তার ও যশের প্রচার হওয়াতে তিনি অবিলম্বে বিচারপতির পদে অভিষিক্ত হন, এবং তৎপদে অতি সুনিয়মে আপন সাধ্য কার্য সাধন করেন। পরন্তু তিনি কোন পদের অভিমানের পরবশ হইয়া উল্লিখিত রাজপদ গ্রহণ করেন নাই ; কেবল স্বদেশের উন্নতিসাধনের উদ্দেশে উক্ত পদ গ্রহণ করিতে স্বীকার পাইয়াছিলেন। তিনি জানিয়াছিলেন যে সাধারণ লোকে উচ্চ পদস্থ ব্যক্তির কথা যেমন সমাদর পূর্বক গ্রহণ করে অপর ব্যক্তির কথা সে প্রকার গ্রহণ করে না, অতএব তিনি কোন রাজপদ গ্রহণ করিয়া দেশের কল্যাণ সাধনের চেষ্টা করিলে অতি সহজেই কৃতকার্য হইবেন।

তাঁহার পঞ্চাশৎ বৎসর-বয়ঃক্রম-সময়ে লূ রাজ্যের রাজা তাঁহাকে প্রধান মন্ত্রির পদে অভিষিক্ত করেন, এবং তিনি সেই পদে অভিষিক্ত হইয়া আপন জন্মভূমির বিশেষ উন্নতি সিদ্ধ করিয়াছিলেন। লূ-রাজ্য দীর্ঘকাল তাঁহার সুনিয়মে সংরক্ষিত হওয়াতে উত্তরোত্তর উন্নতি প্রাপ্ত হওত। অবশেষে সমস্ত চিনদেশের মধ্যে তাহাই প্রধান হইয়া উঠিল। লূর এই প্রকার প্রাধান্য সন্দর্শন করিয়া অপরাপর রাজাদিগের মনে ঈর্ষা উপস্থিত হইল ; সকলেই মনে করিল যে যদি লূ-রাজ্য এইরূপে আর কিছুদিন সুনিয়মে শাসিত হয়, তাহা হইলে তত্রস্থ রাজা সমস্ত প্রজারই প্রিয় হইয়া ক্রমে ক্রমে বিশেষ ক্ষমতাবান্ হইয়া উঠিবে, এবং অনায়াসে আমাদিগকে পরাজয় করিয়া সমস্ত রাজ্যের অধীশ্বর হইবে ; তখন আর কোন রূপেই উহাকে পরাভূত করিতে পারা যাইবে না। এই আশঙ্কায় সমস্ত রাজারাই লূর আধিপত্য-শক্তির সংহারের মন্ত্রণা করিতে লাগিল, তন্মধ্যে চী-নামক এক ক্ষুদ্র স্থানের রাজা কতিপয় নর্ত্তকীকে বিশেষ উপদেশ প্রদান করিয়া স্বকার্য সাধনের নিমিত্ত লূ-নগরে প্রেরিত করেন। তাহারা রাজসভায় প্রবিষ্ট

হইয়া সমাদৃত ও পুরস্কৃত হইল, এবং বিধিমতে রাজাকে বশীভূত করিল।

রাজা ঐ চতুরাদিগের মোহ-জালে বদ্ধ হইয়া ক্রমে ক্রমে কঙ্‌ফুসের উপদেশ উপেক্ষা করিতে লাগিলেন, এবং তাহাতে রাজ্যের ক্রমশঃ বিশৃঙ্খলা উপস্থিত হইল। তখন কঙ্‌ফুসে দেখিলেন যে লূ-রাজ্যের আর কল্যাণ নাই, রাজা ও প্রজা আর কেহই তাঁহার বশে চলে না। তত্রাপি তিনি রাজা ও প্রজাদিগকে স্বমতস্থ করিবার নিমিত্ত বিস্তর চেষ্টা পাইয়াছিলেন ; কিন্তু তাঁহার সকল শ্রম নিষ্‌ফল হইল। অনন্তর নিরাশ হইয়া লূ-রাজ্য পরিত্যাগ করিলেন। তিনি ঐ রাজ্যে প্রথমতঃ প্রবিষ্ট হইয়া বিধিমতে উহার শ্রীবৃদ্ধি ও উন্নতির সিদ্ধি করিয়াছিলেন। যে চী-রাজ্যের রাজা পরিণামে এই রূপ শত্রুতা সাধন করিল, কঙ্‌ফুসে প্রথমেই আসিয়া লূর অধিপতি টঙ্‌কুং নৃপতির সহিত তাহার মৈত্রীবন্ধন ও সন্ধি-সংস্থাপন করিয়াছিলেন। চীর রাজা তৎপূর্বে লূর যে সকল স্থান অধিকৃত করিয়াছিল, কঙ্‌ফুসে আসিয়া তৎ সমুদায়ই লূর রাজাকে প্রত্যর্পিত করাইয়াছিলেন। কিন্তু তাঁহার মন্ত্রণায় অশ্রদ্ধা করাতে পরিণামে সে রাজার এ পর্যন্তই দুর্দশা হইল যে তিনি রাজ্য শ্রী সম্পদ্ সমস্ত চ্যুত হইয়া এককালে নির্ণাম হইয়া গেলেন।

ইতিপূর্বে কঙ্‌ফুসে একবার টীর রাজা কঙ্‌কুঙ্গের নিকট গমন করাতে রাজা তাঁহাকে মহাসমাদর-পূর্বক কোন প্রধান পদে অভিষিক্ত করিতে ইচ্ছা করিয়াছিলেন ; কিন্তু তাঁহার প্রধান মন্ত্রী তাহাতে প্রতিকূল হওয়াতে তিনি সে ইচ্ছা সম্পন্ন করেন নাই। কঙ্‌ফুসের এমনই নিরপেক্ষতা এবং উদার স্বভাব ও মহৎ ভাব ছিল, যে যে দুষ্ট মন্ত্রী তাঁহার উচ্চ-রাজ-পদ-প্রাপ্তির পক্ষে প্রতিকূলাচরণ করিয়াছিল তিনি স্বপ্রণীত গ্রন্থে ঐ মন্ত্রিরই বুদ্ধিমত্তা ও নিরপেক্ষতার অনেক প্রশংসা করিয়া গিয়াছেন।

যৎকালে কঙ্‌ফুসের ৫৭ বৎসর বয়ঃক্রম তৎকালে তাঁহার জন্মভূমিতে একদা এক দল রাজবিদ্রোহী দুরাত্মাদিগের সহিত তাঁহাকে বিস্তর সংগ্রাম করিতে হইয়াছিল। তিনি স্বকীয় বুদ্ধিবলে ও কার্য্যকৌশলে ঐ সমস্ত দুরাত্মাদিগকে বশীভূত করিয়া পরিণামে সৎপথগামী করিয়াছিলেন। তিনি তাহাদিগকে সর্বদা পিতৃবৎ উপদেশ প্রদান করিতেন ; এবং পরম

হিতৈষির ন্যায় তাহাদিগের হিত সাধন করিতেন। কিন্তু পরে আরও কতকগুলি দুষ্ট লোক তাঁহার বিরুদ্ধ হওয়াতে তিনি এক কালে বিরক্ত হইয়া তাহাদিগের সংশ্রব পরিত্যাগ করিলেন, এবং সমস্ত সামাজিক কার্য পরিত্যাগ করিবার মানস করিলেন। এই আশয়ে তিনি এমনি বিবিক্তবাসী হইলেন, যে প্রায়ঃ অনেকেই তাঁহার কোন সম্বাদ পাইত না। তিনি অতিনিভৃত স্থানে বাস করিয়া কেবল আপনার রচিত কএক খানি গ্রন্থ সংশোধন করিতেন। কিন্তু অগ্নিতুল্য কঙ্ফুসে কত দিন এপ্রকার অপ্রকাশভাবে কালক্ষেপ করিয়া প্রচ্ছন্ন থাকিবেন? অবিলম্বেই চতুর্দিগ হইতে শিষ্যগণ আসিয়া তাঁহাকে বেষ্টিত করিল, এবং তিনিও তাহাদিগকে আপন আপন বাঞ্ছিত বিষয়ে শিক্ষা দিয়া সন্তুষ্ট করিতে লাগিলেন।

এই সময়ে লূ-নগরে এক ভয়ঙ্কর উপদ্রব উপস্থিত হওয়াতে তথাকার রাজা অতি যত্ন-পূর্বক কঙ্ফুসের অনুসন্ধান করতঃ তাঁহার সুমন্ত্রণা প্রার্থনা করিয়া পাঠাইলেন। পণ্ডিতবর কঙ্ফুসেও এই সংবাদ পাইয়া রাজার আনুকূল্য করিতে অতিশয় ব্যগ্র হইলেন ; রাজাকে বিপদ্গ্রস্ত জানিয়া তাহার পূর্ব দুশ্চরিত্রের বিষয় আর কিছুই মনে করিলেন না। কিন্তু তাঁহার একটি প্রিয় শিষ্য এই বিষয়ের প্রতিরোধী হওয়াতে তিনি স্বীয় ইচ্ছা পূর্ণ করিতে ক্ষান্ত থাকিলেন। যাহা হউক কঙ্ফুসে লূর নৃপতির কল্যাণ-সাধনের জন্য অনেক চেষ্টা পাইয়াছিলেন। রাজা কেবল তাঁহার উপদেশ অগ্রাহ্য করিয়াই পুনঃ ঘোরতর বিপদে পতিত হন, এবং মহানুভব পণ্ডিত ও তজ্জন্য তাঁহার রাজ্য পরিত্যাগ করেন।

তিনি লূ নগর পরিত্যাগ করিয়া নানা দেশ দেশান্তরে ভ্রমণ করিতে প্রবৃত্ত হন, এবং ঐ রূপে দ্বাদশ বৎসর পর্যটন করিয়া দুঃখ দারিদ্র প্রভৃতি নানাপ্রকার ক্লেশ ভোগ করেন। তিনি যে ঐ অবস্থায় কত স্থানে কত প্রকার দুঃখ ভোগ করিয়াছিলেন, এবং কত লোকের নিকট কত প্রকারে অবমানিত হইয়াছিলেন তাঁহার সংখ্যা করা কঠিন। তিনি কিছু দিন ওয়াই-নামক দেশে ও কিয়ৎকাল চন্-নামক প্রদেশে বাস করিয়াছিলেন। কিন্তু ঐ উভয়স্থানেই বিরক্ত হইয়া তিনি হংরাজ্যে গমন করেন।

ইয়ংফু-নামক এক ব্যক্তির উপর হংবাসি লোকদিগের আন্তরিক ক্রোধ

ছিল। তাহারা কঙ্ফুস্কে ঐ ইয়ংফুর সহিত অভিন্নাকার দেখিয়া তাঁহাকে শত্রুজ্ঞানে কারাবদ্ধ করিয়া রাখিল, এবং প্রাণসংহারেরও ভয়প্রদর্শন করিল। মহানুভব পণ্ডিত এই দুরবস্থাতেও এক দণ্ডের নিমিত্ত বিচলিতচিত্ত হয়েন নাই। তিনি কারাগারের মধ্যে সর্বদা কেবল জগদীশ্বরের মহিমাদির চিন্তা করিয়াই সন্তোষ সাধন করিতেন। অবশেষে হংবাসি লোকেরা আপনাদিগের ভ্রান্তি অবগত হইয়া তাঁহাকে কারামুক্ত করিয়া দেয়।

তিনি হংরাজ্যহইতে পূর্বোক্ত ওয়াই-নগরে প্রত্যাবর্তন করিলেন। কিন্তু ঐ স্থানে পুনর্বার তাঁহাকে বিচারালয়ে পরীক্ষা-প্রদান করিয়া আরোপিত এবং অমূলক অপবাদ হইতে পরিত্রাণ পাইতে হইয়াছিল। অনন্তর ওয়াই হইতে তিনি সূং-নামক স্থানে যাত্রা করেন। তথাকার এক জন অবোধ রাজকর্মচারী তাঁহার বুদ্ধিবিদ্যাদির প্রতি সাতিশয় ঘৃণা প্রদর্শন করিয়া তাঁহাকে বিধিমতে তিরস্কৃত ও হত করিতে উদ্যত হয় ; কিন্তু তিনি তাহার ষট্চক্র হইতে মুক্ত হইয়া সেস্থান হইতে প্রস্থান করেন। তিনি কিছু দিন এইরূপে স্থানভ্রষ্ট ও মানভ্রষ্ট হইয়া ভ্রমণ করতঃ অবশেষে পশ্চিমাভিমুখে যাত্রা করিলেন ; কিন্তু কিছু দূর ভ্রমণের পর এক নদীতীরে উপস্থিত হইয়া পারের কোন উপায় না পাওয়াতে সুতরাং পরাঙ্মুখ হইলেন। লূ-রাজ্যের বর্তমান অধিপতির মৃত্যুর সময়ে আপন সন্তানকে আদেশ করিয়া যান, "যে তুমি নানা-বিদ্যাবিষারদ কঙ্ফুসেকে অতিসমাদর-পূর্বক আহ্বান করিয়া আনাইয়া আপন মন্ত্রির পদে অভিষিক্ত করণানন্তর তাহারই মন্ত্রণাক্রমে রাজ্যশাসন করিও।" তাহার পুত্রও ঐ আদেশানুসারে পণ্ডিতবর কঙ্ফুসেকে আহ্বান করিয়া লইয়া যান। কিন্তু তাহার কএক জন কর্মচারী বিরোধী হওয়াতে তিনি ঐ পণ্ডিতকে আপন বাঞ্ছিত পদে নিযুক্ত করিতে পারেন নাই। কঙ্ফুসের পর্যটনকালে অনেক রাজা তাঁহার অসাধারণ ক্ষমতা সন্দর্শন করিয়া আপনার নিকটে রাখিতে এবং উচ্চ পদে অভিষিক্ত করিতে অভিলাষী হইয়াছিলেন। কিন্তু সর্বত্রই দুরাত্মা লোকে তাঁহার প্রতিবাদ করিয়া পণ্ডিতোত্তম কঙ্ফুসেকে যথোচিত আদর ও মর্যাদা পাইতে দেয় নাই, প্রত্যুত কুমন্ত্রণা করিয়া বিধিমতে ক্লেশই প্রদান করাইয়াছিল।

পণ্ডিতবর দ্বাদশবর্ষ এই রূপে দেশভ্রমণ ও দুঃখভোগ করিয়া পুনর্বার লূ-রাজ্যে প্রত্যাগত হয়েন। এই সময় তাঁহার ৬৮ বৎসর বয়ঃক্রম হইয়াছিল। তিনি স্বদেশে পুনরাগমন করিয়া আর সামাজিক কার্যে লিপ্ত হয়েন নাই, কেবল সর্বদা নির্জনে থাকিয়া নানাপ্রকার গ্রন্থাদির আলোচনা করিতেন। কিন্তু চিনদেশের দুরদৃষ্টতা প্রযুক্ত তিনি আর দীর্ঘকাল ধরাতলে বাস করিলেন না। যে বৎসর তিনি চঞ্চনামক প্রসিদ্ধ গ্রন্থ রচনা করেন, তাহার পরবৎসরেই ওয়াই নামক নগরে তাঁহার পর-লোক-প্রাপ্তি হয়। তিনি ৭৮ বৎসর বয়ঃক্রমে এই লোক হইতে অবসৃত হয়েন। জন্মভূমির নিকটে এক মনোহর নদীতীরে তাঁহার সমাধি হয়। তাঁহার শিষ্যগণ তিন বৎসরকাল তাঁহার জন্য শোক করিয়া অনন্তর সকলেই স্ব স্ব স্থানে প্রস্থান করে। কিন্তু একটি শিষ্য শোকসম্বরণ করিতে না পারিয়া তাঁহার সমাধিমন্দিরের নিকট এক গৃহ প্রস্তুত করিয়া আরও তিন বৎসর বাস করিয়াছিল।

কঙ্‌ফুসের একমাত্র পুত্র হয় ; সে তাঁহার বর্তমানেই লোকান্তরে গমন করে। কিন্তু তাহাতে কঙ্‌ফুসে নির্বংশ হয়েন নাই ; যেহেতু তাঁহার প্রিয়পুত্র একটি পুত্র রাখিয়া প্রাণত্যাগ করিয়াছিল। ঐ পুত্রের নাম টিসি। টিসিদ্বারা একসময়ে কঙ্‌ফুসের নাম উজ্জ্বল হইয়া উঠিয়াছিল। টিসি সর্বাংশেই পিতামহের সদৃশ হইতে চেষ্টা পাইয়াছিল, এবং অনেকাংশে কৃতকার্যও হইয়াছিল। তাহার পিতামহের প্রিয় এবং প্রধান শিষ্য বংশী নামক এক ব্যক্তি তাহাকে শিক্ষা প্রদান করে।

কঙ্‌ফুসের সর্বশুদ্ধ তিন সহস্র শিষ্য ছিল ; তন্মধ্যে ৭২ জন তাঁহার বিশেষ অনুগত এবং সুশিক্ষিত হইয়াছিল।

ঐ ৭২ জন শিষ্যের মধ্যে হুই নামক এক শিষ্যই প্রধান। এই হুইর মৃত্যু-ঘটনা উপলক্ষ করিয়া পণ্ডিতবর কঙ্‌ফুসে আপন গ্রন্থমধ্যে বিস্তর করুণারসের বিস্তার ও আক্ষেপ প্রকাশিত করিয়া গিয়াছেন। হুইর পরেই বংশী। এবং তদনন্তর মতি প্রধান শিষ্য। বংশী লঙ্গনী-নামক এক প্রসিদ্ধ গ্রন্থের সংগ্রহ করে, এবং আপন গুরুপৌত্রকে শিক্ষা দেয়। তাহার সমধ্যায়িরা অনেকে তাহাকে কঙ্‌ফুসের তুল্য বলিয়া নির্দেশ করিয়া গিয়াছে এতদ্ভিন্ন প্রস্তাবিত পণ্ডিতের আরও কএক জন প্রধান ছাত্র ছিল ;

তিনি আপন গ্রন্থমধ্যে উহাদিগের সকলেরই নাম উল্লেখ করিয়া গিয়াছেন, এবং তাহাদিগের প্রত্যেকেই বিদ্যা বুদ্ধি ও দৈহিক ক্ষমতাদির বিশেষ করিয়া বর্ণন করিয়াছেন। মহানুভব কঙ্‌ফুসে সময়ে সময়ে আপন শিষ্যদিগকে যে সকল সদুপদেশ প্রদান করিতেন এবং তাহাদিগের সহিত যে সমস্ত কথোপকথন করিতেন তৎসমুদায় সংগৃহীত করিয়া দুই পৃথক্ গ্রন্থ লিখিত হইয়াছে।

কঙ্‌ফুসে নানাবিষয়ে নানাপ্রকার গ্রন্থ রচিত করেন ; তন্মধ্যে সাহিত্য ও কাব্যাদির সঙখ্যাই অধিক। তিনি যে পরিমাণে সাহিত্য-শাস্ত্রাদির রচনা করেন তদনুরূপ বিজ্ঞানশাস্ত্রাদির গ্রন্থ রচিত করেন নাই। কিন্তু তিনি যে বিজ্ঞান বিষয়ে অনভিজ্ঞ ছিলেন এমত কখনই বলা যায় না। তিনি চীন-রাজ্যের অনেক পুরাবৃত্ত লিখিয়া গিয়াছেন, এবং অনেক প্রধান প্রধান লোকের জীবনচরিতও লিপিবদ্ধ করিয়াছেন। তাঁহার রচিত রাজনীতি ও ধর্মনীতি শিক্ষা ও পালন করিয়া চীন-দেশীয় অনেক রাজা সুনিয়মে রাজ্যশাসন করত স্বরাজ্যে যশস্বী হইয়াছিলেন, এবং ভিন্ন দেশের অনেক লোকেও পরম সুখে জীবনযাত্রা নির্বাহ করিয়া এই এবং পরলোকের উপকার করিয়াছিল। তিনি যে কত বিষয়ে কত প্রকার গ্রন্থের রচনা করেন, তাহার নির্ণয় করা কঠিন, এবং তাঁহার রচিত যে সকল গ্রন্থ প্রাপ্ত হওয়া গিয়াছে তত্তাবতের বৃত্তান্ত এ স্থলে বিশেষরূপে লেখাও সহজ নহে।

যেমন অসীম সিন্ধু-সলিলের স্বাদ-পরীক্ষার নিমিত্ত লোকে এক বিন্দুমাত্র জল প্রদান করে, সেই রূপে মহাপণ্ডিতবর কঙ্‌ফুসের জ্ঞান-সমুদ্রের পরীক্ষার নিমিত্ত তাঁহার রচিত কএক টি নীতি এস্থলে উদ্ধৃত হইতেছে। পাঠকগণ তৎপাঠেই অনায়াসে তাঁহার মহত্ত্বের অনুভব করিতে পারিবেন।

"যে ব্যক্তি সর্বকর্তা জগদীশ্বরের অসন্তোষ সাধন করে, তাহার আর কেহই রক্ষাকর্তা নাই।"

"প্রজাদিগকে শিক্ষা-প্রদান করা রাজার কর্তব্য ; কিন্তু রাজা কি প্রত্যেক প্রজার গৃহে গৃহে গমন করিয়া শিক্ষা দিতে পারেন? না, তিনি

আপন সৎক্রিয়ার দৃষ্টান্তপ্রদর্শনদ্বারা সকলকে শিক্ষা প্রদান করিবেন।"

"কেবল দানদ্বারা রাজার দয়া প্রকাশ পায় না ; তাঁহার দণ্ডবিধানদ্বারাও তাঁহার কারুণ্য গুণের পরিচয় পাওয়া যায়।"

"নির্বোধ লোকে জলের মধ্যেই থাকে, কিন্তু জ্ঞানবান লোকে তীরেতেই ক যাপন করে!"

"অবোধ লোকে জ্ঞানবান্‌কে চিনিতে পারে না বলিয়া আক্ষেপ করে, কিন্তু জ্ঞানী ব্যক্তি মনুষ্যকে চিনিতে পারেন না বলিয়া দুঃখিত থাকেন!"

"তোমাকে বিংশতি চক্ষু অবলোকন করিতেছে এই রূপ বিবেচনা করিয়া কার্য করিবে।"

"কুকর্ম করিয়া অনুতাপ না করাই বিশেষ কুকর্ম।"

"গাম্ভীর্যব্যতিরেকে ধর্মের আদর হয় না।"

"সদন্তঃকরণ সর্বদা দয়ারই বশীভূত থাকে।"

কঙ্‌ফুসের পরমার্থ-বিষয়ে যে কী প্রকার মত ছিল, তাহা স্থিররূপে জানা যায় না ; কিন্তু তিনি এই জগতের কারণ একমাত্র অদ্বিতীয় ঈশ্বরের অস্তিত্বে যে প্রত্যয় করিতেন, এবং তাঁহার উপাসনা করা মানুষ্যের একমাত্র কর্তব্য জ্ঞান করিতেন, তাহার সন্দেহ মাত্র নাই। তিনি স্বশিষ্য-দিগকে মনুষ্যের ঐহিক জীবনের বিষয়ে উপদেশ করিতেন। তিনি কদাপি আপন মুখে আপনার প্রশংসা-সূচক কোন কথাই কহিতেন না, এবং কাহারও মুখে আত্মপ্রশংসা গ্রহণ করিতেন না! তিনি যেমন প্রিয়ম্বদ সেই রূপ প্রিয়দর্শন ছিলেন। তিনি দীর্ঘকায় ও সুঠাম ছিলেন, এবং তাঁহার প্রশস্ত বক্ষঃ এবং বিশাল নেত্রদ্বয় দেখিয়াই অনেকে তাঁহাকে মহাবুদ্ধিমান্ বোধ করিত। তাঁহার অন্তর্বাহ্য সর্বাংশেই মহাপুরুষের লক্ষণ ছিল।

তাঁহার মৃত্যুর পর চীনদেশীয় আপামর সাধারণসকল লোকেই বর্ষে বর্ষে ও মাসে মাসে তাঁহার মর্যাদা-সূচক ক্রিয়ার অনুষ্ঠান করে, এবং অনেকে পণ্ডিতবরের সমাধিস্থানে গমন করিয়া নানাপ্রকারে শ্রদ্ধাপ্রকাশ করিয়া থাকে।

ন. চ. মু.

চিনদেশীয় লোকদিগের বৃত্তান্ত!

উনিশ শতকেব বিবিধার্থ সংগ্রহ থেকে আরও একটি প্রবন্ধ

আসিয়া খণ্ডের মধ্যবর্তী একটি দেশের নাম চিনদেশ, উহা প্রভূত জনাকীর্ণ স্থান, লোক সকল অসভ্য নহে, স্বভাবত সাতিশয় শান্তপ্রকৃতি, পরিশ্রমী এবং পরিচ্ছন্ন ; উহারা পারস্য আরব এবং অন্যান্য দেশের লোকাপেক্ষা অনেক বিষয়ে শ্রেষ্ঠতর। ভূগোলবেত্তাদিগের মধ্যে এক ব্যক্তি লিখিয়াছেন, লোকসংখ্যা বিষয়ে চিন দেশের তুল্য দেশ এই পৃথিবীতলে নাই, অবনী মণ্ডলের উপরিভাগে যত লোক আছে, তাহার তৃতীয় অংশের একাংশ লোক চিন দেশে বাস করে।

উপদেশ দিবার নিমিত্ত বালকদিগকে সম্বোধন করিয়া অপর এক ব্যক্তি লিখিয়াছেন, "বালকগণ! ঘটিকার নিকট উপবেশন করিয়া, তোমরা যদি উহার টিক্ টিক্ শব্দ মনোযোগ পূর্বক ক্রমাগত দিন-রাত্রি গণনা কর, তবে দ্বাদশ বৎসর গণনা করিলে যে সংখ্যা হইবে, চিনদেশের লোকসংখ্যাও তদনুরূপ। উক্ত দুই কথাতেই অত্যুক্তি দোষ আছে বটে, কিন্তু চিনদেশ যে বহু জনাকীর্ণ স্থান তাহার কোন সন্দেহ নাই, কারণ প্রামাণিক ভূগোলবেত্তারাও লিখিয়াছেন "চিন রাজ্যে ৩৬০০০০০০০ ছত্রিশ কোটি লোক বাস করিয়া থাকে। বহু জনতা হেতু তথাকার সামান্যোপজীবী লোকেরা অর্দ্ধাশনেই কাল যাপন করে!"

দরিদ্র লোকদিগের খাদ্য বিষয়ে কথিত আছে, তাহারা সামান্য অন্ন ভোজন এবং জল পান করিয়া কালযাপন করে। যে দিন তাহারা শুষ্ক শূকরমাংস অথবা মৎস্য প্রাপ্ত হয়, সে দিনকে সাতিশয় সুখের দিন বোধ করে। সকল মাংসই তাহাদিগের পক্ষে সুখাদ্য, ইন্দুর সর্প এবং কঞ্চুকাদি কৃমিমাংসও তাহাদের অখাদ্য নহে! এমন কি, শূকরমাংস যে মূল্যেতে বিক্রয় হইয়া থাকে, তথায় কুক্কুর এবং বিড়ালের মাংসও সে মূল্যে বিক্রীত হয়।



এই ছবিটি বহুবছর আগে রাজেন্দ্রলাল মিত্র সম্পাদিত বিবিধার্থ সংগ্রহ পত্রিকায় প্রকাশিত হয়েছিল, চিনের নিয়মকানুন আচারব্যবহার সম্পর্কে বাঙালি পাঠক-পাঠিকাদের অবহিত করার জন্য। এইছবিতে এক মহিলা অপরাধীকে একজন মান্দারিনের সামনে উপস্থিত করা হচ্ছে। পত্রিকার লেখাটি এই বইতে পুনর্মুদ্রিত হয়েছে।



চিনের কৃষক পরিবারের এই ছবি কলকাতায় ছাপা হয়েছিল উনিশ শতকের বিবিধার্থ সংগ্রহ পত্রিকায়।



লূ নগর। প্রাচীন চিনের এই ছবিটি ছাপা হয়েছিল উনিশ শতকের বিবিধার্থ সংগ্রহ পত্রিকায়। এই তিনটি প্রবন্ধ থেকে চিনা সভ্যতা ও সংস্কৃতি সম্পর্কে সেযুগের বাঙালিদের মানসিকতা সম্পর্কে একটা ধারণা পাওয়া যায়।



আফিমের নেশায় অধঃপতিত চিনা নাগরিক। কোনো কোনো শহরে দশজন চিনার মধ্যে ন'জন এই নেশায় বন্দি। অথচ চিনে আফিমের আমদানি ও ব্যবসা সরকারি আদেশে বহুদিন নিষিদ্ধ। আফিম বেচে বিদেশের বণিকরা নিতেন কেবল রুপো। এই রুপোয় বণিকরা কিনতেন চিনের চা। যেসব চিনা এই ব্যবসায় বিপুল অর্থ রোজগার করতে তাঁদের নাম হং। একমাত্র এঁদের কাছেই থাকতো বিদেশিদের সঙ্গে ব্যবসা করার সরকারি অনুমতিপত্র।



জোর যার মুলুক তার এই নির্লজ্জ নীতির অন্যতম সেরা উদাহরণ ওপিয়াম ওয়ার। গুয়াংসুর কমিশনার চোরাচালানকারী ইংরেজদের শিক্ষা দেবার জন্য ২১৩০৬ পেটি বেআইনি আফিম বাজেয়াপ্ত করে পুড়িয়ে দেওয়ায় শক্তিমান বিদেশি শত্রু তার অজেয় রণতরী নিয়ে দুর্বল চিনকে লন্ডভন্ড করে দিল এবং অত্যন্ত অপমানজনক সর্ত মেনে চুক্তি সই করতে বাধ্য করল। প্রথম ওপিয়াম ওয়ারের শুরু ৩ নভেম্বর ১৮৩৯। এই যুদ্ধে ইংরেজের ২৫টি যুদ্ধজাহাজে ছিল ৬৬৮টি কামান। বারোটি স্টিমশিপে ছিল আরও ৫৬টি কামান। সৈন্যসংখ্যা ১০০০০। ইংরেজ বাহিনীর অধ্যক্ষ স্যর হেনরি পটিঙ্গার। বৃটিশ গানবোটের সঙ্গে চিনা জাংকের এই অসম যুদ্ধের ছবিটি এখন রয়েছে ক্যানবারার ন্যাশনাল লাইব্রেরি অফ অস্ট্রেলিয়ায়। সন্ধিতে সই করার তারিখ ২৯ আগস্ট ১৮৪২, স্থান বৃটিশ যুদ্ধজাহাজ কর্নওয়ালিশ।



কিংবদন্তী বাঙালি ব্যবসায়ী ভারত মার্কিন বাণিজ্যের পথিকৃৎ রামদুলাল সরকার। এঁরও অনেকগুলি সমুদ্রগামী জাহাজ ছিল যা চিন ছাড়াও সুদূর আমেরিকা পর্যন্ত যাতায়াত করতো কলকাতা বন্দর থেকে। এই ধনপতিকে বাংলার রথসচাইল্ড বলা হতো।



উনিশ শতকে ভারতের সবচেয়ে বিখ্যাত বিজনেসম্যান, রবীন্দ্রনাথ ঠাকুরের বহুগণসম্পন্ন পিতামহ প্রিন্স দ্বারকানাথ ঠাকুর। এঁর অনেকগুলি সমুদ্রগামী ক্লিপার জাহাজ দ্রুতগতিতে কলকাতা থেকে ক্যানটনে যাতয়াত করতো—প্রধান পণ্য অবশ্যই আফিম।



চিনে বাক্সার বিদ্রোহের দুর্লভ ফটো।



চিনের মাটিতে বিদেশীদের সঙ্গে বাক্সার যুদ্ধ।



কলকাতার খুব কাছে চিনা স্থাপত্যের মূল্যবান নিদর্শন আচিপুর।



সন্ন্যাসী বিবেকানন্দ। ইনিই ভবিষ্যদ্বাণী করেন যে অপমানিত, অধঃপতিত, বারবার বিদেশির কাছে পরাজিত চিন আবার বিশ্বসভায় তার সম্মানিত স্থানটি ফেরত পাবে এবং বিশ্বকে নতুনভাবে নেতৃত্ব দেবে। ১৮৯৩ সালে প্রথমবার মার্কিন দেশে যাবার পথে স্বামীজি জাহাজ থেকে নেমে চিন দেখেন। তাঁর মতামত এই বইতে লিপিবদ্ধ।



TO CHINA

March 21, 1924

চীনের পথে

(২১শে মার্চ ১৯২৪)

চিনযাত্রী রবীন্দ্রনাথ ঠাকুর। এই ছবিটি তোলা হয়েছিল ২১ মার্চ ১৯২৪। মহাচিনের অতিথি হয়ে কবিগুরু দুই প্রাচীন সভ্যতার সেতুবন্ধনে বিশেষভাবে আগ্রহী হয়েছিলেন, যদিও বাধা এসেছিল চিনের নবজাগ্রত যুবশক্তির কাছ থেকে। যুগপরিবর্তনের ইঙ্গিত পেয়ে কবি রবীন্দ্রনাথ যথেষ্ট সজাগ হয়ে উঠেছিলেন।



নিয়মশৃঙ্খলা মেনে সততা, ভদ্রতা ও কর্মদক্ষতায় কলকাতার চিনারা চিরকালই স্থানীয় বাঙালিদের ভালবাসা অর্জন করেছেন। মোনা চৌধুরীর এই ছবিতে সত্তরের দশকে চিনা পরিবারের সান্ধ্যভোজ। চিনা ডাইনিং টেবিলের মধ্যিখানে আর একটা ঘূর্ণায়মান রাউন্ড টেবিল রয়েছে যাতে পছন্দমতো পদগুলো নিজের কাছে ঘুরিয়ে আনা যায়।



জন্ম ঃ

৪ঠা ফাল্গুন ১২৬৯

১৫ই ফেব্রুয়ারি ১৮৬৩

দেহাবসান ঃ

১২ই অগ্রহায়ণ ১৩৫৬

২৯শে নভেম্বর ১৯৪৯

বিশ শতকের শুরুতে বাঙালিদের মধ্যে যাঁরা চিনে যাবার সুযোগ পেয়েছিলেন এবং সেখানে বেশ কিছুদিন বসবাস করেছিলেন তাঁদের অন্যতম লেখক কেদারনাথ বন্দ্যোপাধ্যায়। বেলুড়ে স্বামী বিবেকানন্দ দেহাবসানের আগের দিন (৩ জুলাই ১৯০২) ক্লাইভ জাহাজে তিনি কলকাতা বন্দর ত্যাগ করেছিলেন এবং পরবর্তীকালে 'চিনযাত্রী' ভ্রমণ কাহিনীটি রচনা করেছিলেন। চিন সম্পর্কে সেকালের বাঙালি মানসিকতা বোঝাবার জন্যে অনবদ্য এই রচনাটি এই বইতে সংযোজিত হয়েছে।

চিন দেশে গমন করিয়া এক বার এক ইংলণ্ডীয় ভদ্রলোক, এক ব্যক্তি চিনের বাটিতে ভোজন করিতেছিলেন, খাইতে খাইতে বাসনে এক প্রকার নূতন মাংস দেখিয়া একবার এক দৃষ্টে ঐ চিন লোকের প্রতি দৃষ্টিপাত করিয়া এবং এক বার বাসনের প্রতি দৃষ্টিপাত করিয়া বা, আ, আ, শব্দে জিজ্ঞাসা করেলেন, ইহা কি মেষমাংস? তাহাতে ঐ চিনদেশীয় লোক তদভিপ্রায় বুঝিতে পারিয়া প্রত্যুত্তর করিল, বাউ, আউ, অর্থাৎ মহাশয়! ইহা মেষমাংস নহে, অতি সুখাদ্য কুক্কুরশাবকের মাংস। তৎ শ্রবণে ঐ ভদ্রলোক অতিশয় আশ্চর্যাবিষ্ট হইয়া একবারে হাত গুড়াইলেন আর আহার করিলেন না।

আর এক বার এক জন ইংরাজ চিনদেশের বাজারে বাজার করিতে গিয়াছিলেন, তথায় চিনদেশীয় এক ব্যক্তিকে শুষ্ক ইন্দুর ক্রয় করিতে দেখিয়া তিনি কৌতূহলচিত্তে জিজ্ঞাসা করিলেন, মহাশয়! দেখিতেছি, আপনি ভদ্রসন্তান, এ শুষ্ক ইন্দুরগুলা লইয়া কি করিবেন? তচ্ছ্রবণে ঐ চিনে লোক সহাস্য বদনে প্রত্যুত্তর করিল, তুমি কোথাকার লোক, চিনদেশে বাস কর, শুষ্ক ইন্দুর সিদ্ধ করিলে কিরূপ উপাদেয় খাদ্য হয় তাহা কি অদ্যাবধি জান না?

দরিদ্র লোকেরা কষ্টকল্পে কাল যাপন করে বটে, কিন্তু ধনাঢ্য লোকদিগের আহারের ক্লেশ কিছু মাত্র নাই, তাহারা অপর্যাপ্তরূপ ভোজনাদি করে। মহোৎসবাদির সময়ে চারি ঘণ্টার ন্যূনে তাহাদিগের ভোজন পানাদি হয় না।

পরিচারকেরা ক্রমে ক্রমে কত সামগ্রী আনয়ন করে তাহার সংখ্যা করা যায় না, শেষ খাদ্য কখন্ আসিবে, নিমন্ত্রিত লোক এই প্রতীক্ষা করিয়া ক্রমে বিরক্ত হয়। থালার ন্যায় প্রশস্ত পাত্রে খাদ্য আনয়ন করা চিনদেশীয় লোকদিগের মধ্যে ব্যবহার নাই। বকুনার মত গভীর প্রশস্ত পাত্রে ব্যঞ্জনাদি আনাই তাহাদিগের চলিত প্রথা। কারণ ঝোলের উপর মাংস ভাসিয়া না থাকিলে তাহাদিগের মুখপ্রিয় হয় না, যা কিছু খায় ঝোলই তাহাদিগের প্রধান খাদ্য। ইংরাজেরা ভোজনসময়ে যেরূপ ছুরি কাঁটা ব্যবহার করে, চিনদেশীয় লোকেরা সেরূপ করে না, কাঠের হাতাই

তাহাদিগের খাদ্য সামগ্রী গ্রহণ করণের একমাত্র উপায়। তবে চা পান করণের সময় তাহারা কখন কখন চামচ ব্যবহার করে।

চিনদেশীয় লোকেরা পক্ষিনীড় আহার করে, এ কথা শুনিলে পাঠকগণ বোধহয় আশ্চর্যাবিষ্ট হইবেন, পরন্তু সে নীড়গুলা আমাদিগের দেশের ভূচর অথবা জলচর পক্ষীর কাষ্ঠ অথদা কর্দমনির্মিত নীড়ের ন্যায় নহে। সে দেশে এক বিশেষ জাতীয় পক্ষী আছে, ওই পক্ষীর মুখের লালে ওই নীড় নির্মিত হয়, প্রস্তরময় পাহাড়ে উহা এমনি লাগিয়া থাকে, যে বহু যত্নে টানিলেও সহসা ভাঙ্গিয়া যায় না। সিদ্ধ করিয়া ভক্ষণ করিলে উহা শরীরের পক্ষে বিশেষ পুষ্টিকর, এজন্য অন্যান্য খাদ্যোপযোগী দ্রব্যাপেক্ষা অধিক মূল্যে বিক্রয় হয়।

চিনদেশীয় লোকেরা উষ্ণ না করিয়া কোন খাদ্য আহার করে না, মদ্য পর্যন্ত উষ্ণ করিয়া পান করিয়া থাকে। ইংলন্ডে যেরূপ আঙ্গুরফলে মদ্য প্রস্তুত হয়, সেস্থলে সেরূপ হয় না, ভারতবর্ষীয় লোকদিগের ন্যায় তথাকার লোকেরা তণ্ডুল রসে মদ্য প্রস্তুত করে এবং চা পান করণীয় পাত্রের ন্যায় এক প্রকার বাটিতে তাহা পান করে। চা এ দেশে অপর্যাপ্ত জন্মে, এ জন্য কি ছোট কি বড় এখানকার সকল লোকেই প্রচুর রূপে চা পান করে।

চাবৃক্ষ পাহাড়ের উপর জন্মে, উহার ফুল ঠিক শ্বেতবর্ণ গোলাপ ফুলের ন্যায়। চিন লোকেরা উহার পাতা তুলিয়া ক্রমে ক্রমে অঙ্গুলি দ্বারা পাকাইয়া একটি উত্তপ্ত লৌহপাত্রে শুষ্ক করে, এবং তাহাতেই চা প্রস্তুত হয়। চা প্রস্তুত হইলে তাহারা বাক্সবন্দি করিয়া ভিন্ন ভিন্ন দেশে প্রেরণ করে, শীতল দেশমাত্রেই উহা আগ্রহপূর্বক প্রায় ক্রয় করিয়া থাকে, এজন্য উহার বাণিজ্যে চিন লোকদিগের বহু অর্থ লাভ হয়। দুগ্ধ চিনি সংমিশ্রিত না করিয়া অন্যান্য দেশে দরিদ্র লোকেরাও চা পান করে না, কিন্তু চিন দেশে সে ব্যবহার নাই, তথাকার লোকেরা একটি ক্ষুদ্র পাত্রে উষ্ণ জল রাখিয়া তন্মধ্যে চা নিক্ষেপ করত: অপর একটি পাত্র উহাতে ঢাকা দেয়, পরে ক্ষণকাল বিলম্বে ঐ জল পান করে।

বঙ্গ দেশের যেরূপ তামাক, চিন দেশে চায়ের ব্যবহারও সেই রূপ ;

অভ্যাগত লোক আইলেই তাহারা অগ্রে এক পাত্র চা দিয়া তাহার অভ্যর্থনা করে।

তুরস্ক আরব প্রভৃতি আসিয়াখণ্ডের লোকেরা যেরূপ সুশ্রী এবং রূপবান্, চিনদেশীয় লোকেরা সেরূপ নহে ; বাহ্য দৃষ্টিতে তাহাদিগকে লোকে কুৎসিত বোধ করে। গৌরবর্ণ হইলে কি হয়, তাহাদিগের বদনমণ্ডল সাতিশয় অপ্রিয়কর, নেত্র দুটি ক্ষুদ্র ক্ষুদ্র, নাসিকা নিম্ন অর্থাৎ চ্যাপ্‌টা, দুই গণ্ডের প্রধান অস্থিদ্বয়ই উন্নত। মস্তকের প্রধান ভূষণ যে কেশ, সে কেশকে তাহারা এ দেশীয় বৈষ্ণব সম্প্রদায়ের ন্যায় প্রায় মুণ্ডন করে, কেবল শিরের মধ্য স্থানে যে কতকগুলি কেশ থাকে, তাহাকে তাহারা বিনাইয়া সর্পলাঙ্গুলের ন্যায় বেণী করত পৃষ্ঠদেশে ঝুলাইয়া দেয়, কখন কখন ঐ বেণী বর্ধিত হইয়া তাহাদিগের পদস্পর্শ পর্যন্ত করে।

স্থূল এবং দীর্ঘকায় ব্যক্তি সে দেশের লোকের বড়ই আদরণীয়, এজন্য তত্রস্থ ধনাঢ্য লোকেরা নিয়ত পুষ্টিকর দ্রব্য ভোজন করিয়া স্থূল হইবার নিমিত্ত বিশেষ যত্ন পায়। প্রধান অপ্রধান সকল লোকেরই নীলবর্ণ পরিচ্ছদ পরিধান করা প্রায় সামাজিক নিয়ম। ইহাদের জামার আস্তীন দুটা ঢিলা থাকে, ধনাঢ্য লোকেরা ঐ আস্তীনে কখন কখন সোণা ও রূপার গোটা লাগায়।

শীর্ণকায় স্ত্রী চিন দেশের লোকের বড়ই প্রশংসনীয়া, তাহারা পুরুষদিগের ন্যায় পরিচ্ছদ পরিধান করে বটে, কিন্তু শিরোভূষণ, খর্বপদ এবং লম্বা লম্বা নখ থাকাতে তাহারা যে পুরুষ নয় ইহা অনায়াসে অনুভূত হয়।

কারণ নানা প্রকার কৃত্রিম পুষ্প দ্বারা তাহারা কেশের শোভা করে, কখন কখন স্বর্ণনির্মিত একটা ক্ষুদ্র পক্ষী প্রস্তুত করিয়া হীরা মতি পান্না দ্বারা তাহা পরিভূষিত করণানন্তর মস্তকের ঊর্ধ্বভাগে পরিধান করে।

পঞ্চম বর্ষীয় বালক বালিকাদিগের ন্যায় তাহাদিগের পদদ্বয় ক্ষুদ্র হয়, ইহা কিছু স্বাভাবিক নহে, তাহাদিগের পিতা মাতার নিষ্ঠুর ব্যবহারে এই ব্যাপার ঘটিয়া থাকে। কন্যা আমার গজগামিনী হইবে, এই প্রত্যাশায় জনক জননী পঞ্চম বর্ষ বয়স কালে এমনি করিয়া বালিকাদিগের পদ

দৃঢ়তররূপে বন্ধন করে, যে তাহা আর বাড়িতে পারে না। তাহাতে ওই অবলাগণ যে কত যন্ত্রণা পায় তাহা বর্ণনা করাই দুষ্কর, ষোড়শ বর্ষ বয়স্কা হইলে তাহারা ঐ পদবন্ধন খুলিয়া দেয়, তখন অঙ্গুলির উপর নির্ভর করিয়া চলিলে যেরূপ হয়, তাহাদিগকেও সেই রূপ দেখায়, এমন কি, একটি সামান্য ধাক্কা লাগিলে তাহারা পড়িয়া যায়, গমনকালে তরঙ্গস্থিত নৌকার ন্যায় তাহারা এ দিক্ ও দিক্ হেলিতে দুলিতে থাকে।

আহা চিন দেশীয় লোকেরা কি বুদ্ধিমান্, এরূপ গমন করাকে তাহারা আবার প্রশংসা করে, এরূপ ক্ষুদ্র পদকে তাহারা নাকি পদ্মপদ বলিয়া থাকে। বড় বড় আস্তিনে কুলবালাদিগের হস্তাঙ্গুলি নিয়ত আবৃত থাকে বলিয়া তাহা প্রায় দেখা যায় না, কিন্তু বাম হস্তের অঙ্গুলির নখ এত বড় যে, পক্ষিনখের ন্যায় কখন কখন তাহা বস্ত্রভেদ করিয়াও বাহির হয়। চিনদেশীয় স্ত্রীলোকেরা গীত বাদ্য শিল্প কর্মে বড়ই নিপুণা ; পুরুষদিগের মনোরঞ্জনার্থ সূক্ষ্ম পট্ট বস্ত্রোপরি তাহারা নানা প্রকার শিল্প কর্ম করে, এবং মধুর স্বরে বিবিধ বাদ্য বাজায়, এজন্য তাহাদিগের বাম হস্তে যত বড় নখ থাকে, দক্ষিণ হস্তে তত বড় থাকে না।

দরিদ্র লোকদিগের ন্যায় কায়িক পরিশ্রম করিতে হয় না, ইহা দেখাইবার নিমিত্ত চিনদেশীয় ভদ্র লোকেরা কনিষ্ঠাঙ্গুলিতে দীর্ঘ নখ রাখেন ; কারণ দীর্ঘ নখ দেখিলেই লোকে অনায়াসে বুঝিতে পারিবে যে ইনি পরিশ্রমসাধ্য কর্ম করেন না, তাহা হইলেই অবশ্য নখটি ভাঙ্গিয়া যাইত। চিনেরা সুবুদ্ধিমান বলিয়া সর্বত্র পরিচয় দিয়া থাকে, কিন্তু এরূপ নির্বুদ্ধিতার কর্মকে কখন কি বুদ্ধিমানের কর্ম বলা যায়?

পূর্বে উক্ত হইয়াছে, নীলবর্ণ পরিচ্ছদ পরিধান করা চিনদেশীয় স্ত্রী পুরুষ উভয়েরই প্রথা, কিন্তু মহোৎসবাদি পর্বের সময় কৃষ্ণ ধূমল হরিৎ পীত লোহিত বর্ণের বস্ত্রও তাহারা পরিধান করিয়া থাকে, বিশেষ রাজপরিবার এবং আমিরগণের পীত ও লোহিত বর্ণের বস্ত্র পরিধান করা প্রাধান্যের একটি চিহ্নসূচক হয়। আত্মীয়গণের বিয়োগ হইলে শ্বেতবর্ণ বস্ত্র পরিধান করা চিনদেশীয় লোক মাত্রেরই সাধারণ প্রথা ; মাতা পিতার বিয়োগ হইলে পুত্র কন্যা উক্ত বস্ত্র তিন বৎসর পরিধান করিয়া থাকে।

আরব তুরষ্ক পারশ্য প্রভৃতি পূর্বদেশনিবাসী লোকদিগের নির্মাণের যে রূপ রীতি, চিনদেশীয় লোকদিগেরও প্রায় সেই রূপ ; প্রভেদের মধ্যে এই, কি ধনাঢ্য কি মধ্যবৃত্ত গৃহস্থ, একতালা গৃহে বাস প্রায় সকলেই করিয়া থাকে। একটি দীর্ঘ প্রাচীর দ্বারা তাহাদিগের অন্তঃপুর এবং সদর বাটী বিভিন্নীকৃত হয়। লম্বা টানা ঘর করিয়া তাহারা ক্ষুদ্র প্রকোষ্ঠ দ্বারা তাহা বিভাগ করে।

চিনদেশে গ্রীষ্মকালে যেরূপ গ্রীষ্মের আতিশয্য, শীতকালে শীতেরও সেই রূপ প্রভাব হইয়া থাকে। গ্রীষ্ম নিবারণ হেতু ধনবন্ত লোকেরা পুষ্করিণীর মধ্যভাগে একটি অট্টালিকা নির্মাণ করিয়া তন্মধ্যে বাস করত গ্রীষ্মকাল অতিবাহিত করে, সেতু দ্বারা ওই অট্টালিকা অন্যান্য গৃহের সহিত সংযোজিত হয়। কোন কোন স্থানে পুষ্করিণীর মধ্যভাগে অট্টালিকা থাকে না, চতুর্দিকে ইষ্টকালয়, মধ্যে একটি সরোবর থাকে, প্রকোষ্ঠের ন্যায় ওই সরোবরের চতুর্দিকেই ঘাট নির্মাণ হয়, যখন দুঃসহ গ্রীষ্মের প্রভাবে লোক সাতিশয় কাতর হয়, তখনই ঐ ঘাটের ধাপে বসিয়া শরীর শীতল করে।

চিনদেশীয় যে, স্বর্ণ এবং রৌপ্য মৎস্যের কথা আমরা নিরন্তর শুনিতে পাই, যাহা এতদ্দেশীয় ধনাঢ্য লোকেরা কাচনির্মিত আধারে অতি যত্নপূর্বক গৃহমধ্যে রাখেন, সেই মৎস্য ঐ পুষ্করিণীতে কেলি করিয়া বেড়ায়, তদ্দর্শনে নয়নের যে কত পরিতৃপ্তি হয় তাহা বলিতে পারা যায় না। গ্রীষ্ম নিবারণের কথা ত এই রূপ বলিলাম, চিনদেশের উত্তরাংশে ভয়ানক শীত হয়, এই দারুণ শীতের সময়ে তাহারা দালানের মধ্যভাগে গুলের আগুন প্রস্তুত করে, আর সমস্ত পরিবার ঐ অগ্নির চতুঃপার্শ্বে বসিয়া শীত নিবারণ করে।

ইংরাজদিগের প্রধান বাণিজ্যস্থান চিনদেশস্থ সাঙ্গাই নগর বিষয়ে, ভারতবর্ষবাসী এক জন ইংরাজ গ্রীষ্মের উল্লেখ করিয়া, ইংলন্ডে আপন বন্ধুকে এক পত্র লিখিয়াছিলেন, "বন্ধুবর! গ্রীষ্মকালে কলিকাতাকে ইংরাজেরা দারুণ গ্রীষ্মের স্থান বোধ করে, কিন্তু সাঙ্গাই কলিকাতা অপেক্ষা সহস্রাংশে অপকৃষ্ট, দুর্ভাগ্য বশতঃ শ্রাবণ মাসে আমরা সাঙ্গাই

নগরে গিয়াছিলাম। মধ্যাহ্ন কালের কথা দূরে থাকুক, দিবা রাত্রির কোন ভাগেই আমরা একটুক নির্মল পরিষ্কৃত বায়ু পাইতাম না, পাখা ব্যজন করিতে করিতে আমাদের হস্তে বেদনা হইত।

কার্য বশতঃ যদি কোন দিন বাহির হইতাম, তবে অসুখের আর পরিসীমা থাকিত না, ঘর্মাক্তকলেবর হইয়া প্রাণ যায় প্রাণ যায় করিতাম, আর এবার যদি ঈশ্বর রক্ষা করেন, তবে বহুকাল জীবিত থাকিব, মনে মনে এই চিন্তা করিয়া তরুগণের প্রতি অবলোকন করিতাম, কিন্তু কোন স্থানে পত্র সঞ্চালন হইতেছে এমন অনুভব হইত না। জগৎপ্রাণের অভাবে প্রকৃতির সকল পদার্থই যেন প্রাণ যায় প্রাণ যায় করিয়া ক্রন্দন করিতেছে, ইহা আমাদের উপলব্ধি হইত। অধিক কি লিখিব, প্রাকৃতিক পদার্থের আঘ্রাণ লওয়া যে ঘ্রাণ ইন্দ্রিয়ের প্রধান কর্ম তাহা আমাদিগের শিথিল হইয়াছিল। কি রাত্রি কি দিন যত কাল সাঙ্গাই নগরে ছিলাম গ্রীষ্ম প্রযুক্ত এক দিনও আমাদের সুখে নিদ্রা হয় নাই।"

ইংরাজদিগের ন্যায় চিনদেশীয় লোকেরা কৌচ কেদারা টেবিল ও সোফা ব্যবহার করিয়া থাকে, অন্যান্য পূর্বদেশনিবাসীদিগের ন্যায় অগ্রে মাদুর তদুপরি গালিচা বা চাদর বিছাইয়া শয়নোপবেশন করে না, কিন্তু শয়নশয্যার উপরিভাগে ইংরাজেরা যেরূপ গদি ব্যবহার করে, তাহারা সেরূপ করে না ; শুদ্ধ মাদুরের উপর চাদর পাতিয়া আর তদুপরি একটি বালিশ দিয়া সুখে নিদ্রা যায়।

এতদ্দেশীয় ধনাঢ্য লোকেরা নানা প্রকার সুন্দর সুন্দর প্রতিমূর্তি এবং আয়না দ্বারা যেরূপ গৃহ শোভা সম্পাদন করেন, চিনদেশীয় লোকেরা সেরূপ করে না, লণ্ঠন এবং সার্টিন বস্ত্র দ্বারা গৃহ সুসজ্জীভূত করা তাহাদিগের চলিত প্রথা। ধনাঢ্য চিনদিগের উদ্যান দেখিতে সর্বাপেক্ষা সাতিশয় মনোরম ; তত্রস্থ বৃক্ষ এবং পুষ্পাবলির এমনি শোভা যে, উদ্যানে প্রবেশ করিবামাত্র মন ও নয়ন পরিতৃপ্ত হয়, বিশেষ উদ্যানের এক এক স্থানে তাহারা হোমাপক্ষী ময়ূর এবং হরিণাদি সুন্দর সুন্দর পশু পক্ষিগণকে দীর্ঘ পিঞ্জরে আবদ্ধ করিয়া রাখে, ঐ সমুদায় পশু পক্ষী দর্শক লোকদিগকে দেখিলে তালে তালে নৃত্য করিয়া নানা প্রকার আহ্লাদ প্রকাশ করে।

চিনদেশের সম্রাটের যত প্রজা আছে, পৃথিবীস্থ কোন রাজারই তত প্রজা নাই। এই দেশের প্রজাসংখ্যা মহাবিক্রমশালী রুষিয়া দেশীয় ভূপালের প্রজা অপেক্ষাও ছয় গুণ অধিক। চিনেরা স্বদেশাধিপতিকে যেরূপ সম্মান করে, অন্য কোন দেশের প্রজা বাজাকে তাদৃশ সম্মান করে না।

"স্বর্গ পুত্র, দশ সহস্র বর্ষ, লোক সমূহের পিতা" ইত্যাদি চিনেশ্বরের উপাধি! তিনি এই উপাধি রক্ষা করিবার নিমিত্ত বিস্তর যত্ন করেন ; প্রজার অনিষ্ট যাহাতে হয় এমন কর্মে কদাচ প্রবৃত্ত হয়েন না। দুর্ভিক্ষ অথবা মহামারি উপস্থিত হইলে, সম্রাট প্রজার দুঃখে দুঃখ প্রকাশ করিবার নিমিত্ত অট্টালিকার দ্বার রুদ্ধ করিয়া বসিয়া থাকেন, এবং ধর্মাধিকরণের কোন কর্মই করেন না, ইহাতে তাঁহার প্রতি প্রজাদিগেব আরও অনুরাগ জন্মে। পরিশ্রম বিষয়ে উৎসাহ দিবার নিমিত্ত বৎসরের মধ্যে এক দিন তিনি স্বয়ং হলাকর্ষণ করিয়া ক্ষেত্রের ভূমি কর্ষণ ও শস্য বপন করেন। স্ত্রীজাতিদিগের উৎসাহবর্দ্ধনার্থ রাণীও এক দিন তুঁৎক্ষেত্রে যাইয়া তুঁৎপোকাদিগকে স্বহস্তে ভোজন করান, এবং নেটাই দ্বারা রেশম গুটাইয়া গোলা বন্ধন করেন।

পীতবর্ণ পরিচ্ছদ পরিধান করা সম্রাটের একটি বিশেষ চিহ্ন। তিনি ব্যতীত তাঁহার অপর কোন জ্ঞাতি কুটুম্বে ঐ পরিচ্ছদ পরিধান করিতে পারেন না ; তাঁহারা রাজ আত্মীয় বলিয়া কেবল কটিদেশে এক একটি পীত বর্ণ পটুকা অর্থাৎ কোমরবন্ধ পরিধান করেন। অন্যান্য দেশে, রাজবংশোদ্ভব অথবা প্রধান লোকের সন্তান হইলে লোকে যেরূপ মান্য গণ্য হয়, চিনদেশে সেরূপ হইতে পারে না, তথায় কৃতবিদ্য সুপণ্ডিত লোকেই রাজ্যের উচ্চপদ পাইয়া থাকে।

প্রবাদ আছে, তত্রস্থ ভদ্রলোকের সন্তানেরা প্রধান পদ পাইবার আশায় এমনি কঠোর পরিশ্রম করিয়া বিদ্যাভ্যাস করে, যে রাত্রিকালে তাহারা নিদ্রা যায় না। কেহ কেহ নিদ্রাভঙ্গের নিমিত্ত কড়ি কাঠের হুকে এক গাছি দড়ি বাঁধিয়া তাহা আপন কেশে বন্ধন করে, নিদ্রাকর্ষণ হইলে যেমন মস্তক অবনত হয়, অমনি ঐ রজ্জু গাছটিতে টান পড়ে, আর

একেবারে নিদ্রা ভঙ্গ হইয়া যায়।

প্রধান প্রধান নগরে সাধারণ ব্যবহারের নিমিত্ত এক একটি প্রশস্ত হল অর্থাৎ দালান আছে ; ঐ দালানে বৎসরের মধ্যে এক বার কৃতবিদ্য লোকদিগের সমাগম হয়! সমাগম হইলে উচ্চপদারূঢ় এক ব্যক্তি তাঁহাদিগকে সুকঠিন একটি প্রবন্ধ লিখিতে দেন, যিনি ঐ প্রবন্ধ সম্যক্ প্রকারে লিখিতে পারেন, তিনিই মান্য গণ্য হইয়া উঠেন, এবং এইরূপ তিন চারি বৎসর তিন চারি দালানে পরীক্ষা প্রদান করিলে অবশেষে মেণ্ডারিন উপাধি প্রাপ্ত হয়েন।

চিনদেশীয় মেণ্ডারিন সামান্য মনুষ্য নহেন, তিনি একটি প্রদেশাধিপতি, সমস্ত প্রদেশের রাজকার্য তদ্দারা নির্বাহিত হয়। মেণ্ডারিনের মধ্যে যিনি সাতিশয় সুবিদ্বান ও রাজকার্যে পারদর্শী বলিয়া সর্বত্র মান্য গণ্য হন, তিনিই রাজার মন্ত্রী পদে নিযুক্ত হইয়া থাকেন। সমস্ত চিনদেশে তিন জনমাত্র প্রধান মেণ্ডারিন আছেন, ইহাঁরা প্রায় সম্রাটের তুল্য ক্ষমতাশালী।

চিনদেশীয়েরা সাতিশয় বুদ্ধিমান্ লোক! মুদ্রাঙ্কনের ফলোপধায়কতা, বারুদের উপকারিত্ব, এবং চুম্বক পাথরের গুণ প্রথমে ইহারাই প্রকাশ করে। যে পট্টবস্ত্র এবং কাঁচের বাসন ইউরোপে এখন বাহুল্য রূপ চলিতেছে, তাহাও চিনদেশে প্রথমে উৎপন্ন হয়।

ইউরোপীয়েরা এক্ষণে শিল্প বিদ্যার প্রভাবে উক্ত কয়েক বিষয়ের সাতিশয় উন্নতি করিয়াছেন। স্বজাতীয় বিদ্যা অপর দেশীয়দিগের নিকট কোন মতে প্রকাশ না হয়, ইহা চিনদেশীয়গণের নিতান্ত বাসনা বটে, কিন্তু তাহারা তাহা সিদ্ধ করিতে পারে নাই। ইউরোপীয় লোকেরা দেখিয়া শুনিয়া তাহাদের সকল বিদ্যাই শিখিয়া লইয়াছে।

কিম্বদন্তী আছে, রোমীয় খৃষ্টমতাবলম্বী এক জন যাজক, গোপন ভাবে এক গাছি শূন্যগর্ভ যষ্টির ভিতরে তুঁতপোকার ডিম্ব আনয়ন করিয়া ইউরোপে পট্টের সৃষ্টি করেন।

চিনদেশীয় লোকদিগের ভাষার ন্যায় কঠিন ভাষা পৃথ্বীতলে আর নাই। বর্ণ সংযোগ দ্বারা আমাদিগের যেরূপ এক একটি বাক্য হয়, তাহাদিগের সেরূপ হয় না, প্রত্যেক কথাই তাহারা এক একটি অঙ্ক

অথবা প্রতিমূর্তি দ্বারা প্রকাশ করিয়া থাকে। তাহাদিগের লেখনী নাই, তুলিকা দ্বারা ঐ কর্ম নিষ্পাদিত হয়! চিত্রকরেরা তৈল অথবা জলপাত্রে যেরূপ বিবিধ বর্ণের বটিকা ঘর্ষণ করিয়া ক্রমে চিত্র কর্ম সম্পন্ন করে, তাহারাও সেইরূপ মর্মর প্রস্তরময় পাত্রে মসির বটিকা ঘর্ষণ করিয়া মসির কর্ম করে। কালী তুলি জল এবং মর্মর প্রস্তর ব্যতিরেকে তাহাদিগের লিখন কার্য হয় না, এজন্য এই চারি বস্তুকে তাহারা অমূল্য পদার্থ কহে।

অপর সভ্যদেশীয় লোকদিগের ন্যায়, চিনদেশে বিদ্যালয় সংক্রান্ত শিক্ষকেরা বড়ই সম্মানিত হন, কিন্তু তাঁহাদের শিক্ষা বিধানের নিয়ম বড় ভাল নহে, মুখস্থ করাকে তাঁহারা এ কর্মের সার কর্ম বলিয়া মানেন! তুলিয়া ধরিয়া যে বালক শব্দ চিত্রিত করিতে পারে, যাহার স্মৃতিশক্তি বড়ই তীক্ষ্ণ, বুঝুক বা না বুঝুক তোতা পাখীর ন্যায় যে সকলই মুখস্থ বলিতে পারে, সেই বালকই উপদেশকের বড় স্নেহভাজন হয়, আর উত্তম বলিয়া তাহাকে সকলেই সমাদর করে। শিক্ষক পশ্চাদ্ভাগে দাঁড়াইয়া থাকেন, বালকেরা চীৎকার শব্দ করিয়া পাঠ মুখস্থ বলে।

চিনদেশীয় লোকেরা সাতিশয় শান্তপ্রকৃতি রাজনিয়মানুরক্ত, বিবাদ বিসম্বাদ দাঙ্গা হাঙ্গামে হঠাৎ প্রবৃত্ত হয় না। অপরাধীর দণ্ড বিধানার্থ সে দেশে যে সকল কঠিন নিয়ম আছে ; তাহাতে লোকে যে সচ্চরিত্র হইবে তাহা বড় অসম্ভবনীয় নয়।

বংশযষ্টি প্রহারই তত্রস্থ অপরাধী লোকদিগের দণ্ড। অপরাধের লঘু গুরুত্ব অনুসারে ঐ দণ্ড বিবিধ প্রকার হয়, অর্থাৎ সামান্যাপরাধে ৪ অবধি ২০ বংশযষ্টি প্রহার, তদপেক্ষা গুরুতর হইলে ২০ অবধি ৪০ ঘা পর্যন্ত প্রহার হয়, আর যে সকল ব্যক্তি দেশান্তর করণের উপযুক্ত অপরাধী, তাহাদিগের দণ্ড পঞ্চাশৎ অবধি এক শত পর্যন্ত হইয়া থাকে। শেষোক্ত দণ্ডে দণ্ডিত ব্যক্তিদিগকে প্রায় বাঁচিতে হয় না, মারি খাইতে খাইতেই পঞ্চত্ব প্রাপ্ত হইতে হয়।

রাজবিদ্রোহ, হত্যা এবং বলপূর্বক স্ত্রীলোকের সতীত্ব বিনাশ করাকে চিনদেশীয় বিচারকেরা অত্যুৎকট দোষী বোধ করেন। এই তিন প্রকার অপরাধের একই দণ্ড ; যাহারা এই তিন প্রকারের অন্যতর অপরাধে

অপরাধী হয়, তাহারা যাবজ্জীবন দেশান্তরিত নতুবা হত হইয়া থাকে। যে ব্যক্তি এতাদশ দোষে দূষিত হইয়া বিচারকের সাক্ষাতে স্বীয় অপরাধ স্বীকার না করে, তিনি দারুণ যন্ত্রণা প্রদান করিয়া তাহাকে উহা স্বীকার করান। এ দেশে কতগুলি জেলা সম্পর্কের বিচারক আছেন ; তাঁহাদের উপাধি গ্যানচাসজী ; তাঁহারা মেণ্ডারীন অপেক্ষা অনেক নিকৃষ্ট। গুরুতর কঠিন বিষয়ে দণ্ডবিধান করিতে তাঁহাদের ক্ষমতা নাই, শুদ্ধসামান্য দণ্ড তাঁহাদিগের দ্বারা প্রদত্ত হয়।

অপরাধীকে কাষ্ঠের তক্তার উপর শয়ন করাইয়া তাঁহারা স্বহস্তে বংশযষ্টি প্রহার করেন, অনেক ব্যক্তি প্রহারিত হওনানন্তর পৃষ্ঠদেশ পুঁছিতে পুঁছিতে সহাস্য বদনে বাটী গমন করে। গুরুতর অপরাধ হইলেই তাঁহারা রাজধানী পেকিনের ধর্মাধিকরণে জানান। বঙ্গদেশে অপরাধীর যথার্থ বিচার করিতে যত কাল বিলম্ব হয়, চিনদেশে সেরূপ হয় না, অল্পক্ষণের মধ্যে সমস্ত বিচারকার্যের নিষ্পত্তি হইয়া থাকে।

চিনদেশনিবাসী এক ইংরাজ লিখিয়াছেন, "আমি এক বার কোন কর্মানুরোধে সাঙ্গাইনগরের নিকটবর্তী এক প্রদেশে গিয়াছিলাম ; রাজমার্গে দেখিলাম, জন কএক সৈনিক পুরুষ এক ব্যক্তিকে লৌহশৃঙ্খলে বদ্ধ করিয়া লইয়া যাইতেছে। তথ্য জিজ্ঞাসা করাতে প্রহরীরা বলিল, এ ব্যক্তি চোর ; এক ভদ্র লোকের কন্যার আভরণ অপহরণ করিয়াছে বলিয়া আমরা ইহাকে বিচারালয়ে লইয়া যাইতেছি। তাহারা এই বলিয়া প্রস্থান করিলে আমি ঐ স্থানের এক দোকানে বসিয়া জল পান করিতে লাগিলাম ; অর্ধ ঘণ্টার মধ্যে দেখিলাম, পূর্বোক্ত প্রহরিগণ সেই দোষীকে একটা আগড়ে শুয়াইয়া লইয়া যাইতেছে। তাহাতে আমি কৌতূহলাক্রান্ত হইয়া জিজ্ঞাসা করাতে তাহারা বলিল, মহাশয়! ও দুরাত্মার সমুচিত দণ্ড হইয়াছে, বিচারক ইহার পৃষ্ঠে দশ ঘা লাঠী মারিয়াছেন। চলিতে পারে নাই বলিয়া আমরা ইহাকে বহিয়া লইয়া বাটী যাইতেছি। এত অল্পক্ষণের মধ্যে কিরূপে বিচারকার্য নিষ্পত্তি হইল এই বিবেচনা করিয়া আমি সাতিশয় আশ্চর্যাবিষ্ট হইলাম।"

প্রত্যেক রাজধানী এবং প্রধান নগরে এক একটি বিচারালয় আছে,

মেণ্ডারিনদিগের দ্বারা ঐ সকল বিচারালয়ের বিচারকার্য নিষ্পাদিত হয়। এস্থলে যে প্রতিমূর্তিটি* দেওয়া গেল, তদ্দর্শনেই পাঠকবর্গ চিন জাতীয় লোকদিগের দণ্ড বিধানের নিম্নলিখিত সমুদায় প্রণালী কথঞ্চিৎ উপলব্ধি করিতে পারিবেন। চিত্রটির মূল তাৎপর্য এই, চিনদেশীয় স্ত্রীলোকেরা নিয়ত অন্তঃপুরে বাস করে, যাহাতে বিচার জন্য বাজধর্মাধিকরণে আসিতে হয়, এমন কর্ম তাহাদিগের দ্বারা প্রায় হয় না, কিন্তু হইলে, তাহাদিগের দণ্ড বংশযষ্টি দ্বারা না হইয়া চর্মকশাঘাত দ্বারা নিষ্পাদিত হয়।

এক জন প্রহরী অপরাধকারিণীর কেশাকর্ষণ করিয়া তাহাকে মেণ্ডারিনের সম্মুখে লইয়া যায়, মেন্ডারিন তাহার মুখে যে সমস্ত বৃত্তান্ত শ্রবণ করেন, তাঁহার দেওয়ান তাহা লিখিতে থাকেন। লেখা শেষ হইলে বিচারক অঙ্গুলিসঙ্কেত দ্বারা প্রহরীকে তাহার দণ্ড বিধান করিতে আদেশ করেন, আদেশ করিলে ঐ সৈনিক পুরুষ তাহার গণ্ডদেশে কষাঘাত করিতে থাকে।

বিচারের সময় বিচারকেরা যেরূপ পারিচ্ছেদ পরিধান করেন, যেরূপ মালা তাঁহাদিগের গলদেশে দোলায়মান হইতে থাকে, অতি সুন্দর ময়ূরপুচ্ছশোভিত যেরূপ টুপী তাঁহারা মস্তকোপরি ধারণ করেন, এবং বিচারাসনের সম্মুখে তাঁহারা ও তাঁহাদিগের প্রধান কর্মচারিগণ দণ্ডায়মান হইয়া যেরূপে বিচারকার্য নিষ্পাদন করেন, সে সকলই পুর্বোক্ত চিত্রে বিশেষরূপ চিত্রিত আছে ; পাঠকগণ অবলোকন করিলে তাহা উপলব্ধি করিতে পারিবেন।

চিনদেশে পেকিন, ন্যানকিন এবং ক্যানটন নামে তিনটি প্রধান নগর আছে ; তন্মধ্যে পেকিন সম্রাটের বসতিস্থান, উহাতে যেরূপ অত্যুৎকৃষ্ট নানাবিধ অট্টালিকা, সুরম্য উদ্যান, বন, উপবন, হ্রদ এবং পাহাড় আছে, অন্য কোন স্থানে সেরূপ নাই। ন্যানকিন নগরে একটি টাউয়ার অর্থাৎ প্রাসাদশিখর আছে, চিনদেশে তত্তুল্য অত্যুচ্চ ইষ্টকালয় আর নাই ; সর্বশুদ্ধ উহা ২০০ ফিট্ উচ্চ।

চিত্রমালা দেখুন

উপর্য্যুপরি বিনির্মিত নয়টি গৃহের উপরিভাগে উহার শিখরদেশ বিরাজিত আছে, এক এক স্থানে এক একটি ঘণ্টা ঝুলান, কোন বিশেষ পর্ব্বাদির সময় সম্রাটের অনুমত্যনুসারে কেবল ঐ ঘণ্টার বাদ্য হয়। ক্যানটন এবং সাঙ্গাই নগরে অনেক বাণিজ্য কর্ম্ম হয় বলিয়া, উহা সাতিশয় সমৃদ্ধিশালী নগর বলিয়া সর্ব্বত্র সুবিখ্যাত, উহার সন্নিকটে যে সকল সাগর উপসাগর এবং হ্রদাদি আছে, সকলই নৌকা এবং জাহাজ দ্বারা পরিপূর্ণ, বাণিজ্য কর্ম্মের গোলযোগ এবং শ্রমোপজীবী সামান্য লোকদিগের কলরবে তথায় কান পাতা যায় না। প্রতারক প্রবঞ্চক বলিয়া লোকে চীনদেশীয় লোকদিগের দুর্নাম করে বটে, কিন্তু বাণিজ্য ব্যাপারে তাহারা বড়ই সচ্চরিত্র ; কোন প্রকারে শঠতা ও প্রবঞ্চনা করে না, এজন্যই ঐ দেশের এত শ্রীবৃদ্ধি হইয়াছে।

চিনদেশীয় সম্রাট তাতার বংশজাত এবং রাজ্ঞীও ঐ বংশসমুদ্ভূতা, এজন্য চীনদেশীয় লোকদিগের সমুদায় ব্যবহার ইহাঁরা অনুসরণ করেন না, তাতার বংশীয়দিগের অনেক রীতি নীতি ইহাঁদের মধ্যে দৃষ্ট হয়। ঐ তাতার লোকদিগের গতি নিবারণার্থ চিনেরা স্বদেশের উত্তর দিকে একটি প্রকাণ্ড প্রাচীর নির্ম্মাণ করিয়াছিল, কিন্তু কৃতকার্য হইতে পারে নাই।

ঐ প্রাচীর দীর্ঘে এক সহস্র পঞ্চ শত ক্রোশ, প্রস্তে পঞ্চ বিংশতি ক্রোশ এবং উর্দ্ধে বিংশতি ফিট। পূর্ব্বে চিনদেশে মেণ্ডারিন ব্যতীত অন্য কোন ব্যক্তি অশ্বারোহণ করিতে পারিতেন না, এবং মেণ্ডারিনদিগকে চারি জন বাহক ও অপর ভদ্রলোককে দুই জন বাহক বহন করিয়া লইয়া যাইত। এই নিয়ম এক্ষণে প্রায় অন্তর্হিত হইয়াছে।

নৃত্য কিরূপ আমোদজনক, চিনদেশীয় কি ছোট কি বড় কেহই তাহা জানে না ; আমোদের মধ্যে ঘুড়ি ওড়ান বিষয়ে তাহাদের সকলেরই বিশেষানুরাগ দেখিতে পাওয়া যায়। নির্দয় এবং স্বার্থপর বলিয়া চিনদিগের কেহ কেহ দুর্নাম করে বটে, কিন্তু তাহারা জ্ঞাতি কুটম্বের প্রতি কোন মতেই নির্দয় নহে, পরস্পর যথাসাধ্য সাহায্য করিয়া থাকে। তাহারা এক শত লোক এক গৃহে বাস করিয়া পরস্পর পরস্পরের ব্যয়ানুকূল্য করে।

## চিনদেশের কৃষক

আষাঢ় মাসে 'কংফুসে' এবং পরের মাসে 'চিনদেশের কৃষক' প্রকাশ করেছিলেন 'বিবিধার্থ সংগ্রহের' সম্পাদক শকাব্দ ১৭৮০তে। এই প্রবন্ধটি পড়লে কি সাম্প্রতিককালে চিনের অগ্রগতি কতটা বিস্ময়কর তা আরও স্পষ্ট হবে।

পৃথিবীর যে স্থান নানাপ্রকার শস্যোৎপাদনের শক্তি বিশিষ্ট, ও যে স্থানের লোক যথা বিহিত-মনোযোগ-পূর্বক কৃষিকর্মে অনুরত হয়, তথায় যে অর্থের প্রাচুর্য হইবেক, ও তথাকার লোকেরা যে স্বচ্ছন্দে জীবনযাত্রা নির্বাহ করিতে সমর্থ হইবেক তাহাতে সন্দেহ কি? কৃষিকার্য দেশের শ্রীবৃদ্ধির এক প্রধান দ্বারস্বরূপ ; কৃষি সেই দ্বারের দ্বারপাল, এই নিমিত্ত ইহা সহজেই নির্দিষ্ট করিতে পারা যায় যে যথায় কৃষিবিদ্যার সম্যক্ উন্নতি, ও তদানুসঙ্গিক কৃষকের সমাদর ও মনঃস্ফূর্তি আছে, তথায়ই কৃষিকার্যের আতিশয্য হইয়া থাকে, সুতরাং সেই স্থানে দ্রব্যাদিও প্রচুরপরিমাণে জন্মে।

চিনদেশে এই মহতী কল্যাণকারিণী কৃষিবিদ্যাতে এই দেশের ন্যায় অনুৎসাহ ও অনাদর নাই। তথায় কৃষিবিদ্যা পূজ্য, ও কৃষিকর্ম ভদ্র ব্যবসায় বলিয়া সমাদৃত ও অবলম্বিত হয়। ফলতঃ চিনদেশীয় ব্যক্তি জ্ঞানানুশীলনের যাদৃশ সমাদর করে, কৃষিকর্মানুশীলনের তাদৃশ না করুক তথাপিও তথায় কৃষি অপরাপর ব্যবসায় হইতে অশেষগুণে মান্য।

চিনদেশের অধিকাংশ লোকই কৃষিকর্মের অবলম্বন করে ; অপর চিনদেশও পরমেশ্বরানুগ্রহে কৃষিকর্ম-সম্পাদনের বিশিষ্টরূপে উপযোগী হইয়াছে। তথায় এত পরিমাণে শস্যাদি উৎপন্ন হইয়া থাকে যে একাল পর্যন্ত তথাকার লোকদের ইচ্ছাপূর্বক ভিন্নদেশীয় শস্যপ্রাপ্তির নিমিত্ত

চেষ্টা হয় নাই ; সুতরাং তাহারা বিদেশীয়দের সহিত বাণিজ্য করা প্রায় আবশ্যক কর্ম বলিয়া বোধ করে না। এই নিমিত্ত চিনজাতীয় যাহারা বিদেশে বাণিজ্যানুরত হয় তাহারা স্বদেশে ভদ্র বলিয়া গণ্য হয় না ; সুতরাং কৃষি লইয়াই চিনজাতি এ কথা বলিলে কিছু অন্যায় হইবেক না। তদ্দেশীয় রাজারাও কৃষিদিগের সহিত সদ্ভাব রক্ষা করা ও তাহাদিগকে বশবর্তি রাখা অবশ্য কর্তব্য কর্ম বলিয়া জ্ঞান করেন।

পরন্তু ইহা অবশ্যই স্বীকার করিতে হইবেক যে চিন জাতীয়েরা কৃষিকার্য-সম্পাদন-বিষয়ে যেমন নিবিষ্টচিত্ত ও তৎপর, কিন্তু তেমন কৌশলজ্ঞ নহে। বারো সাহেব বিলক্ষণরূপে জ্ঞাত হইয়া বলিয়াছেন যে "চিন-কৃষিদিগের অধ্যবসায় সন্দর্শন করিলে অবশ্যই তাহাদিগের প্রশংসা করিতে হয়, কিন্তু তাহাদিগের সে শ্রমের যে যথার্থ ফল লব্ধ হয় না এ কথাও সহজে বলা যাইতে পারে।"

ফলতঃ তাহাদিগের কৃষিকর্মের যে সকল উপকরণ আছে তৎ সমুদায় ব্যবহার করিলে সমধিক ফললাভ হইতে পারে না। তাহাদিগের হল এমত দুর্বল যে উৎকৃষ্ট মৃত্তিকাতে তাহার যোজনা করিলে তাহা চারি আঙ্গুল নিম্নেও প্রবিষ্ট হয় না। অপর এক মৃত্তিকাতেই বৎসর বৎসর শস্য উপ্ত হয়, ইহাতে ক্রমশঃ মৃত্তিকার তেজের লাঘব হইয়া যায়। পুরাতন মৃত্তিকা উলটাইয়া পুরাতন মৃত্তিকার উপর নূতন মৃত্তিকা পড়িলে বৃক্ষকে সতেজ ও সরস করিতে পারে।

কিন্তু চিনেরা তাহাতে কোন মতে মনোযোগ করেন। অপর কেবল অস্ত্রের পরিবর্তন করিয়া দিলেই যে অপেক্ষাকৃত বিশেষ কল্যাণ হইবেক এমনও বোধ হয় না, কারণ চিনদিগের ভূমিকর্ষণ-প্রণালীও উৎকৃষ্ট নহে। চিনদেশে বৃদ্ধা স্ত্রীরা কৃষাণের কর্ম করে এবং গর্দ্দভ ও অশ্বতর প্রভৃতি পশুদ্বারা হলকর্ষণকার্য সম্পাদিত হয়। যদি এই সকলের পরিবর্তে তেজঃপুঞ্জ পুরুষ, সতেজ অশ্ব, বলিষ্ঠ গো অথবা মহিষ ইত্যাদির সমাবেশ হয়, তাহা হইলে স্বভাবতঃ উর্বর চিন রাজ্যে যে শস্যের প্রাচুর্য হইতে পারে তাহা আর বলিবার অপেক্ষা রাখে না।

চিনদেশীয় কৃষিদিগের কার্যগতিকের পর্যালোচনা করিয়া দেখিলে

এমত উপলব্ধি হয় না যে নিজ-শ্রমার্জিত শস্যদ্বারা তাহারা অন্যত্রের কুলান করিবেক এতাদৃশ অভিপ্রায় রাখে ; কারণ সকলেই নিজ নিজ প্রয়োজন সিদ্ধ হইতে পারে এই রূপ ভূমিতে চাষ দেয়, অধিক ভূমি কর্ষিত করে না।

ঈদৃশ পদ্ধতির একটি বিশেষ অসুবিধা এই যে যদি দুর্ঘটনাবশতঃ কোন স্থানে শস্য না জন্মিলে, অথবা কোন কারণে নষ্ট হইয়া গেলে, অন্যস্থানহইতে সাহায্য প্রাপ্তির প্রত্যাশা থাকে না। এই নিমিত্ত এতাদৃশ অপূর্ব-উর্বরত্ব-বিশিষ্ট চিনদেশেও মধ্যে মধ্যে দুর্ভিক্ষ-ঘটনা হইয়া থাকে ; সে সময়ে রাজাকে নিজ-ভাণ্ডার হইতে শস্য বিতরণ করিয়া প্রজার প্রাণ-রক্ষা করিতে হয় ; কিন্তু রাজা বার্ষিক প্রজার নিকট হইতে শস্যের দশম ভাগ গ্রহণ করেন।

এই রূপে রাজভাণ্ডারে যত শস্যের সংগ্রহ হয়, তাহা হইতে সৈন্য ও অন্যান্য কর্মকারদিগের আহার নিমিত্ত অধিক শস্য অপচিত হইয়া যায়, সুতরাং দুর্ভিক্ষ ঘটনকালে রাজভাণ্ডারস্থিত শস্যে সকল প্রজার আহারের কুলান হয় না। এই কারণ-বশতঃ রাজ্যের মধ্যে ২ বিদ্রোহাদির ঘটনা হইয়া থাকে, তৎসময়ে ক্ষুধার্ত ব্যক্তিরা প্রাণধারণের নিমিত্ত ব্যাকুল ও জ্ঞানশূন্য হইয়া যাহার শস্য থাকে তাহারই কাড়িয়া লইবার চেষ্টা পায় ; এবং ঐ চেষ্টা সিদ্ধির নিমিত্ত কাহারো প্রাণ নষ্ট করিতে সঙ্কুচিত হয় না। এমন কি পিতা জ্বালাতন হইয়া পুত্রের প্রাণ বধ করে, পুত্রও পিতার দুর্দ্দশা সহ্য করিতে না পারিয়া স্বহস্তে তাহার যাতনার শেষ করিয়া দেয়।

পূর্বে বলা গিয়াছে যে চিনদেশের কৃষিকার্যের প্রণালী উৎকৃষ্টা নহে, এই নিমিত্ত তথাকার অধিক ভূমি পতিত থাকে। পরন্তু নিকৃষ্ট তাদৃশ হীন বলা যায় না। বারো সাহেবের নিরূপণানুসারে চিন দেশের তিন ভাগে চাষ হয়, আর এক ভাগ পতিত থাকে। ঐ এক ভাগের মধ্যে অনেক জলা আছে।

কৃষিদিগের ভগ্নকুটীর বা মৃণময় ভোজনপাত্র অথবা যৎসামান্য শয্যা দেখিয়া মহানুভাব ব্যক্তিরা উপহাস করেন না, অতএব এস্থলে ঐ

সকলের কোন পরিচয়-প্রদান করা আবশ্যক নহে তত্রাপি ইহা বক্তব্য যে চিনদেশীয় লোকেরা এ বিষয়ে অধম নহে। সম্প্রতি ফর্চুনসাহেব চিনদেশে থাকিয়া ও স্বয়ং তাহাদিগের অবস্থা দেখিয়া বলিয়াছেন যে "চিনজাতীয় কৃষিরা স্বল্পার্জনেও স্বচ্ছন্দে লোকযাত্রা নির্বাহিত করে, তাহারা নানাব্যঞ্জনের সহিত আহার করে ; বিলাতেরও কৃষিরা সে রূপ আহার করিতে পায় না।"

অপর চিনজাতির কৃষিরা স্বর্ণালঙ্কার-বিষয়ে দরিদ্র হইলেও সরলতা, ভদ্রতা ও সাদর-সম্ভাষণ প্রভৃতি অলঙ্কারে বিশিষ্টরূপে অলঙ্কৃত ; বস্তুতঃ তাহা থাকিলে অন্য অলঙ্কারের সকল কার্যই সিদ্ধ হয়।

পূর্বপৃষ্ঠায় যে প্রতিরূপ প্রদর্শিত করা গেল [চিত্রমালায় পুনর্মুদ্রিত] তাহাতে সপরিবার এক চিনদেশীয় কৃষক পাঠকবৃন্দের দৃষ্টিগোচর হইবেক। কৃষাণীর কপালে মখমলের টুপি, তাহাতে কাচের মালা শোভা পাইতেছে। তদুপরি চর্মনির্মিত পুষ্প হস্তি দন্তের কটকে সংলগ্ন আছে। স্কন্ধদেশে একটি শিশু লইয়া কৃষাণী ধূম্রপান করিতেছে। কৃষকের কটিদেশে অগ্নি তুলিবার চকমকী ও ইসপাত, ও তামাকের থলী ঝুলিতেছে। জ্যেষ্ঠা কন্যাটীর মস্তকের কেশমণ্ডল বিবিধ কৃত্রিম পুষ্পে পরিবৃত। সে এক হস্তে অন্নের পাত্র, অপর হস্তে ভোজনশলাকা * লইয়া আহারের উদ্যোগ করিতেছে। ব. চা. সি.

* ইংরাজেরা যে প্রকারে কাঁটার সাহায্যে ভোজন করে, চিনজাতীয়েরা সেই প্রকারে শালাকাদ্বয়ের আশ্রয়ে অন্ন ব্যঞ্জন আস্যস্থ করে।

## বাঙালির জিরাফ চিনে

প্রবল পরাক্রান্ত চিনসম্রাটের সঙ্গে একবার বাঙালিদের মজার যোগাযোগ ঘটেছিল চিনা নৌবাহিনীর এক ভুবনবিদিত নৌ-সেনাধ্যক্ষের মাধ্যমে। এই চিনা সেনানায়কের নাম অ্যাডমিরল চেংহো।

মহাপরাক্রমশালী এই নৌ-অধ্যাক্ষের কথা প্রথম শুনেছিলাম বারওয়েল সায়েবের মুখে, পরে এঁর সম্বন্ধে পড়েছিলাম লাইব্রেরি অফ কংগ্রেসের খ্যাতনামা গ্রন্থগারিক ডানিয়েল বুরটিচের বইতে।

বারওয়েল সায়েব একবার আমার গোমড়া মুখে হাসি ফোটাবার জন্যে চিড়িয়াখানায় নিয়ে গিয়েছিলেন। কারণটি মজার। একটা হাসির গল্পের বই বাড়িতে পড়ছিলাম—একজন অসৎ ব্যবসায়ী সস্তায় ঘোড়া কিনে রঙ লাগিয়ে জেব্রা তৈরি করে বেশি দামে বিক্রি করছেন। সেই রাত্রেই আমি স্বপ্ন দেখলাম, হাওড়ার এক আস্তাবলে অসংখ্য ঘোড়াকে স্প্রেয়িং মেশিনের রঙ ছিটিয়ে জেব্রা করা হচ্ছে, কারণ জেব্রার বাজার দর বেজায়। তারপর স্বপ্ন দেখছি, পুরসভার ভেজাল জিপার্টমেন্টের ইনসপেক্টররা ব্যবসায়ী ভদ্রলোকের আস্তাবল-কাম-কারখানা ঘিরে ফেলেছে।

স্পেনসেস হোটেলে এসে সায়েবকে ব্যাপারটা বলায় সায়েব খুব মজা পেয়ে গম্ভীরভাবে বললেন, 'সিরিয়াস ব্যাপার, আমাদের আলিপুর চিড়িয়াখানায় এই ভেজাল জেব্রা বিক্রি হয়েছে কিনা তা এখনই সরেজমিনে তদন্ত করা প্রয়োজন।"

শুধু জেব্রা দেখে কেউ আলিপুর থেকে ফেরে না। প্রবল উৎসাহে বারওয়েল সায়েব জিরাফের খোঁজখবরও করলেন। বললেন, বিলেতে বারওয়েল পরিবারের প্রিয় জন্তু এই জিরাফ। তোমারও জানা দরকার এই জিরাফ নিয়ে পাঁচশ বছর আগে চিন ও বাংলার মধ্যেও বেশ মনোমালিন্য হয়েছিল। ব্যাপারটা 'স্ক্যান্ডাল' পর্যায়ে চলে গিয়েছিল!

চিড়িয়াখানায় জিরাফের সামনে দাঁড়িয়ে সায়েব সেদিন চিনের কথা তুলে বললেন, "সভ্যতা-ভব্যতায় চিনের মানুষরা যে পশ্চিমীদের থেকে শত যোজন এগিয়ে ছিলেন এ-বিষয়ে সন্দেহ করার কোনো কারণ নেই। ইউরোপীয়রাও সাগর অভিযানে বেরিয়েছিল। চিনারাও বেরিয়েছিল। কিন্তু স্প্যানিশ পর্তুগিজ বোম্বেটেরা যেখানে গিয়েছে সেখানে কী সর্বনাশ করেছে তা ভাবলে লজ্জার শেষ থাকে না। নির্লজ্জ এই লুণ্ঠনে শেষপর্যন্ত ইংরেজ এবং ফরাসিরাও যোগ দিয়েছে, তবে একটু ভদ্রভাবে।"

আবার চায়ের পাত্রে চুমুক দিলেন সায়েব। "ইউরোপীয়দের রাজ্য জয় এবং চিনাদের রাজ্য জয়ের মধ্যে আকাশ-পাতাল তফাত! যে-দেশ চিন সম্রাটের বশ্যতা স্বীকার করলো সে-দেশের রাজা সম্রাটের দূতের কাছ থেকে লক্ষ-লক্ষ স্বর্ণমুদ্রা এবং বহু মূল্যবান জিনিস উপঢৌকন পেলো, কারণ চিনা সম্রাট পরাভূত রাজাদের কাছ থেকে কিছু নেবার কথা স্বপ্নেও ভাবতে পারতেন না। যিনি শ্রেষ্ঠ তিনিই তো দেবেন, এই তো মানবতার আদি নীতি।"

"আর ইউরোপীয়দের নির্লজ্জ কীর্তিকাহিনি এখন বিশ্বের কে না জানে? নির্মম লুণ্ঠন ও শোষণে তারা এক-একটি দেশকে নিঃস্ব করে ছেড়েছে। পর্তুগিজরা তো শুধু সম্পদ নেয়নি, নিষ্ঠুরভাবে মানুষকে বন্দী করে অন্যত্র ক্রীতদাস হিসেব বেচে দিয়েছে।"

সায়েব আবার চায়ের পাত্রে চুমুক দিলেন। "চিনের সম্রাটরা অবশ্য চিরকালই একটু অহংকারী ছিলেন। তাঁদের ধারণা ছিল, অন্য সব দেশ যা আমার সেনাপতিরা জয় করেছেন তাদের কী এমন থাকতে পারে যা আমাদের গ্রহণের যোগ্য?"

সায়েব এবার হাসলেন। "আমি যখন পড়লাম বাঙালিরা এই পরিস্থিতিতেও চিন-সম্রাটের মাথা ঘুরিয়ে দিয়েছিল তখন একজন 'বাঙালি' হিসেবে আমারও খুব আনন্দ হলো।"

"আমাদের মনে রাখতে হবে জিরাফ একটি পিকিউলিয়র জীব। আফ্রিকার অরণ্যে সারাজীবন সাধ্যসাধনা করলেও জিরাফের কণ্ঠস্বর শুনতে পাবে না। জিরাফ নিশ্চয় কোনো চিনা দার্শনিকের ইনফ্লুয়েন্সে পড়ে

গিয়েছিল—শ্রবণ এবং দৃষ্টিশক্তি অত্যন্ত প্রবল রেখেও সে মৌনী হবার ব্রত নিয়েছে কত যুগ আগে।"

জিরাফের উচ্চতা নিয়েও কথা উঠল। সায়েব বললেন, "আমার ছোট ভাই স্ট্যানলি একদিন সকালে উঠে মাকে বললো সে গতরাত্রে স্বপ্ন দেখেছে একটি জিরাফ তার বিছানার পাশে এসে দাঁড়িয়েছিল। মা খুব স্নেহময়ী ছিলেন, তিনি সরলমনে বিশ্বাস করতে যাচ্ছিলেন। আমি বললাম 'কিছুতেই জিরাফ নয়।' মা বললেন, 'স্বপ্ন দেখলো স্ট্যানলি, আর তুমি না বলবার কে, নোয়েল?' আমি বললাম, 'জিরাফের উচ্চতা অন্তত আঠারো ফুট, আর আমাদের ঘরটা মাত্র চোদ্দো ফুট. জিরাফ কী করে স্ট্যানলির ঘরে ঢুকবে মা?' স্ট্যানলি ততক্ষণে কাঁদতে শুরু করেছে। তখন মা বললেন, 'স্ট্যানলি ঠিকই বলছে—হয়তো বেবি জিরাফ দেখেছে সে ঘরের মধ্যে। কিংবা সে মাথা নিচু করেই ঘরে ঢুকেছে'।"

সায়েব বললেন, "সেই ছোটবেলা থেকেই বারওয়েল পরিবারে আমরা জিরাফের ওপর গবেষণা চালিয়ে যাচ্ছি। ঈশ্বর এমন অদ্ভুত জীব বেশি গড়েননি। জিরাফের ধড়ের আকার প্রমাণ-সাইজের, ঘোড়া থেকে লম্বা নয়, কিন্তু ওই রণপা এবং লম্বা গলা-ই ব্যাপারটা অন্যরকম করে দিয়েছে। স্ট্যানলি তো মাকে জিজ্ঞেস করেছিল, জিরাফের মা যদি বাচ্চার জন্যে মাফলার বোনে তাহলে সেটা কত বড় হবে?"

সায়েবের মা বলেছিলেন, "তুমি অযথা চিন্তা কোরো না। জিরাফের ঠাণ্ডা লাগবার উপায় নেই। জিরাফের দেশ আফ্রিকায়. সেখানে ভীষণ গরম, মাফলার জড়িয়ে দিলেও বাচ্চা জিরাফ তা গলায় রাখবে না।"

সায়েব বললেন, "জিরাফ সম্বন্ধে একটা স্ক্যান্ডাল সেই আদ্যিকাল থেকে চালু রয়েছে—বাঙালি হিসেবে তোমার জানা দরকার, এখন থেকে পাঁচশো বছর আগে বাঙালিরা জিরাফ দিয়ে কেল্লা ফতে করতে চেয়েছিলে।"

আমি অত্যন্ত কৌতূহলের সঙ্গে সায়েবের মুখের দিকে তাকিয়ে আছি। সায়েব বললেন, "পৃথিবীতে জিরাফ বলে কিছু ছিল না, থাকতও না। কিন্তু একবার এক ক্যামেলের (তোমরা যাকে বলো উট) সঙ্গে গভীর বনে এক

লেপার্ড (অর্থাৎ চিতাবাঘের) দেখা হলো। নির্জন বন, শ্রীমতী ক্যামেলেনীর সঙ্গে মিস্টার চিতাবাঘের প্রণয় হলো এবং সেই মিলন থেকে জন্ম হলো জিরাফের। বিশ্বাস না হয়, সায়েন্সের বই খুলে দেখো। জিরাফের বৈজ্ঞানিক নাম : ক্যামেলোপার্ডালিন—অর্থাৎ ক্যামেল এবং লেপার্ড এক দেহে হলো লীন!"

আমিও সঙ্গে-সঙ্গে একটা বাংলা নাম ঠিক করে নিলাম—উট+চিতা=উচিতা।

শব্দটা শুনে সায়েব বললেন, "কে জানে, ৫০০ বছর আগে বাঙালিরা যে জিরাফ নিয়ে স্পেশাল খেলা দেখিয়েছিল তার নাম হয়তো 'উচিতা'ই ছিল।"

জিরাফের গবেষণায় যেসব খবর অনেকদিন ধরে সায়েব সংগ্রহ করেছেন তা এবার তিনি আমাকে শুনিয়ে দিলেন।

"জিরাফ শুয়েও ঘুমোয়, দাঁড়িয়েও ঘুমোয়।"

আমি হঠাৎ জিজ্ঞেস করে বসলাম, "দাঁড়িয়ে ঘুমোতে গিয়ে পড়ে যায় না?"

"খুব ইম্পর্টান্ট কথা জিজ্ঞেস করেছো। জিরাফ সাধারণত একটা লম্বা গাছে হেলান দিয়ে ঘুমোয়। ঘুমন্ত জিরাফের ফটো তুলবার জন্যে অনেকের খুব আগ্রহ। ক্যামেরা নিয়ে জঙ্গলে জঙ্গলে ফটোগ্রাফার ঘুরছে।"

"জিরাফের পরমায়ু?"

এবার সায়েব একটু বিপদে পড়লেন। "দাঁড়াও, দাঁড়াও মানুষের তুলনায় জীব-জন্তুদের পরমায়ু কীরকম তার এক স্পেশাল তালিকা এক সময় বহু চেষ্টায় মুখস্থ করেছিলাম! ইঁদুরের লাইফ ৩ বছর, বাদুড়ের ১৫, খরগোশের ১২, ভেড়ার ১৫, ব্যাং-এর ১২, মাকড়সার ২০।" সায়েব হুড়হুড় করে বলতে লাগলেন।

"দাঁড়াও, দাঁড়াও", সায়েব নামতাব মতো মুখস্থ বলতে লাগলেন, "কুকুরের ২৪, বেড়ালের ২৭, গোরুর ৩০, সাপ এবং গিরগিটির ৩০, পায়রার ৩৫ এবং সিংহের ৩৫।"

সায়েব এখনও জিরাফের পরমায়ু স্মরণের চেষ্টা চালাচ্ছেন। "শিম্পাঞ্জির ৩৯, হিপোপটেমাসের ৫৪, রুই মাছের ৫০, চিংড়ির ৫০,

কুমিরের ৬০, হাতির ৭৭, কাকাতুয়ার ৮৫!"

"শতায়ুর লিস্টে রয়েছে কেবল মানুষ, শকুন ১১৭ এবং কচ্ছপ ১৫০", সায়েবের সংযোজন।

আমি বললাম, "আমাদের শাস্ত্রে রয়েছে ভূষণ্ডির কাক— দীর্ঘজীবীদের মধ্যে সিনিয়রমোস্ট!"

"কিন্তু সায়েন্স তা বলছে না", সায়েব দুঃখের সঙ্গেই প্রতিবাদ করলেন। কিন্তু আমাদের ধর্মপুস্তককে অসম্মান করার জন্যেই বোধহয় জিরাফের পরমায়ু তিনি স্মরণ করতে পারলেন না।

সায়েব বললেন, "পৃথিবীতে যারা সারাক্ষণ মাথা উঁচু রেখে চলতে চায় তাদের কত অসুবিধে তা জিরাফকে দেখলেই বোঝা যায়!"

এবার মাঠের মধ্যে পা ছড়িয়ে বসে আমাদের পিকনিক লাঞ্চ শুরু হলো। চিকেন স্যান্ডুইচ চিবোতে-চিবোতে সায়েব বললেন, "ধন্য বাঙালিরা! জিরাফের চালটা তারা যেভাবে দিয়েছিল ৫০০ বছর আগে!"

সায়েব এবার শুরু করলেন, "তুমি চেংহোর নাম শুনেছো?"

"শুনিনি।"

"এই পৃথিবীতে সবাই কলম্বাস, ড্রেক, ভেসপুচি এবং ভাস্কোডাগামার কথা আলোচনা করে। কিন্তু চিনের বিশ্ববিজয়ী খোজা অ্যাডমিরাল চেংহোর নাম তারা শোনেনি।" সায়েব দুঃখ করলেন।

"জেনে রেখো, শৌর্য, বীর্য, সাফল্যে তিনি কোনো ইউরোপিয়ান বা অ্যামেরিকান অ্যাডমিরাল থেকে কম ছিলেন না। বিরাট নৌবাহিনী নিয়ে চিন থেকে বেরিয়ে তিনি সুদূর আফ্রিকা পর্যন্ত পাড়ি দিয়েছিলেন কলম্বাসের অনেক আগে। ইচ্ছে করলে তিনি সমগ্র বিশ্ব বিজয় করতেও পারতেন। কিন্তু, যা তোমায় বলেছি চিনা সম্রাটদের বিশ্ববিজয় মানে লুঠ এবং শোষণ নয়, বরং সাম্রাজ্য বিজয় করে পরাজিত এবং পদানতকে যথাসম্ভব দান করা। এইভাবে দান করতে-করতে এবং একের-পর-এক দেশে বিজয়বাহিনী প্রেরণ করতে-করতে চিনা রাজকোষের এমন অবস্থা হলো যে, এক সময়ে চিনের অর্থমন্ত্রীদের বিশ্ববিজয়ে ঘেন্না ধরে গেলো! রাজকোষের বেহাল অবস্থা সামাল দিতে গিয়ে একজন সম্রাট শেষ পর্যন্ত

আইন পাস করলেন, তখন থেকে কোনো চিনা সাগরপারে পাড়ি দেবে না। সাগরপারে পাড়ি দেওয়া যেতে পারে এমন নৌকা যে-চিনা তৈরি করবে তার তৎক্ষণাৎ প্রাণদণ্ড হবে!"

চেংহোর কাহিনি! মানব ইতিহাসের সে এক চাঞ্চল্যকর অধ্যায়। ডানিয়েল বুরটিচের বই পড়ে যথাসময়ে আরও কিছু জানতে পেরেছি এবং বিস্মিত হয়েছি।

অস্পষ্ট অতীতের স্মৃতি থেকে যা স্মরণ করতে পারছি, চেংহোর সুদূর প্রাচ্য এবং এশিয়া বিজয় সম্পর্কে সায়েব তেমন কিছু বলেননি, কেবল শুনিয়েছিলেন বাংলাদেশেও তাঁর যুদ্ধজাহাজ এসেছিল এবং বাঙালিরা মহাপরাক্রমশালী চিন-সম্রাটের শ্রেষ্ঠত্ব সবিনয়ে স্বীকার করে সেখান থেকে প্রচুর উপঢৌকন ম্যানেজ করেছিল।

এরপরেই চিনের মহাপরাক্রমশালী মহীপালকে অভিভূত করার পালা। স্বর্ণ, বস্ত্র, মণিমাণিক্য—এসব চিনা সম্রাটের রত্নভাণ্ডারে যথেষ্টই আছে। চিনের সম্রাজ্ঞীরা এমন বিনয়ী ছিলেন এবং নিজেদের বৈভব দেখানোর ব্যাপারে তাঁদের এতই লজ্জা ছিল যে মহামূল্যবান ব্রোকেড পরেও তার ওপর সবিনয়ে তাঁরা একটি অতি সাধারণ বস্ত্রখণ্ড জড়িয়ে নিতেন। প্রাচিন চিনা গ্রন্থে এই বিনীত মনোবৃত্তির বিস্তারিত উল্লেখ আছে।

সায়েব বললেন, "সম্রাট দয়ালু বটে, কিন্তু তাঁর ঔদ্ধত্যও ভীষণ। পদানত পরাভূত সামন্ত রাজারা যে-উপহারই পাঠান তা দেখে তিনি নাসিকা কুঞ্চিত করেন। এই পৃথিবীর নন্দনকানন চিন, অন্য হতভাগ্য দেশ সেখানে কী পাঠাতে পারে?"

নাম কেনার জন্যে এবং সম্রাটকে তাজ্জব বানাবার প্রচেষ্টায় বুদ্ধিমান বাঙালিরা শেষে এক অভিনব উপায় বের করলো।

১৪১৪ সালের সেপ্টেম্বর মাসে চিন-সম্রাটের রাজধানীতে প্রবল উত্তেজনা শুরু হয়ে গেলো—সম্রাটকে বাঙালিরা এমন এক উপহার পাঠাচ্ছে সেটা যা বিশ্বের বিস্ময়! চিনের হাজার-হাজার বছরের ইতিহাসে এমন বিচিত্র উপহারের কথা কেউ কল্পনাও করতে পারেনি।

রাজধানীতে গুজব রটে গেলো, যেমন সম্রাট তাঁকে তেমন অত্যাশ্চর্য

উপহার পাঠাতে পৃথিবীর মধ্যে একমাত্র বাঙালিরাই পারে! যে-সম্রাট কারও কাছ থেকেই গ্রহণ করবার যোগ্য কিছু খুঁজে পান না তিনিও এবার উপহার পেয়ে আনন্দিত হবেন। ধন্য চেংহো, ধন্য বঙ্গভূমি!

অবশেষে সেই শুভদিন এল। ইতিহাসে স্বর্ণাক্ষরে লিখে রাখবার মতো দিন—১৪১৪ সালের ২০শে সেপ্টেম্বর।

সেদিন মহাপরাক্রমশালী চিন-সম্রাটের বিত্তময়ী নগরীতে আনন্দের বন্যা বইতে শুরু করলো। দূর সমুদ্র পথে চেংহোর রণতরীতে বিস্ময়কর এক জীব বন্দরে উপস্থিত হয়েছে। রাজধানীর বিস্মিত চিনা নাগরিকরা বিপুল ঔৎসুক্যে বাড়ি থেকে বেরিয়ে দলে-দলে চলেছেন সেই উদ্যানে যেখানে কিংবদন্তির বিচিত্র জীব চি-লিনকে স্বচক্ষে দেখা যাবে। একমাত্র সুদূর অতীতে ঋষিরাই তপস্যাবলে এই আশ্চর্য জীবকে অবলোকন করেছেন। চি-লিন অথবা 'নিরামিষাশী বাঘ'।

সমস্ত মহানগরীতে সেদিন উৎসবের সাজ—চি-লিন আসছেন। বঙ্গভূমির বাঙালিরা অবশেষে স্মরণীয় এক কীর্তি রাখলেন, এমন এক উপহার পাঠালেন যা সসাগরা পৃথিবীর অধীশ্বর চিন সম্রাটের কৌতূহল জাগাতে সমর্থ হয়েছে!

এরপর সম্রাটের মন্ত্রিসভা বিশেষ এক অধিবেশনে চি-লিন সম্বন্ধে দীর্ঘ গোপন আলোচনা করলেন। সম্রাটের সভাকবিরা আনন্দে পুলকিত হয়ে দীর্ঘ গাথা রচনায় উৎসাহী হয়ে উঠলেন। লেখনী ধারণ করলেন। স্তাবকরা সঙ্গীত ও বাদ্যসহকারে শুরু করলেন সম্রাটের জয়গাথা। ধন্য এই দেশ, ধন্য এই দেশের নদনদী পর্বতমালা। ধন্য এদেশের প্রজাবৃন্দ। এর আগে অন্য কোনো সম্রাটই নিজের প্রতিভা ও শক্তিবলে এমন মহাকীর্তি স্থাপন করতে পারেননি যার ফলে স্বর্গীয় সুষমায় ভরা এই দেশে চী-লিনের পাদস্পর্শ ঘটেও সে-দেশে জনগণের প্রত্যাশার আর কী থাকতে পারে?

স্বর্গীয় এই জীবের বর্ণনায় যেসব উত্তেজনাপূর্ণ গাথা রচিত হলো তাও কম বিস্ময়কর নয়। কী বিস্ময়কর এই চি-লিন! স্বর্গীয় এই ব্যাঘ্রের দেহটি হরিণের মতন কিন্তু ল্যাজটি ষাঁড়ের ল্যাজের মতন। মহাপরাক্রমশালী এই

জীব, কিন্তু সজ্ঞানে কারও ক্ষতি করে না, কোনো প্রাণীভক্ষণেও তার বিন্দুমাত্র রুচি নেই। সামান্য ঘাসপাতা খেয়েই বিশ্বের বিস্ময় এই চি-লিন সন্তুষ্ট।

চিনা সম্রাটের অনুরক্ত সাধারণ নাগরিকরাও আজ ধন্য। অবশেষে এই রাজ্যে স্বর্ণযুগের আগমন হলো। বিরাট বৈভব এর আগেই এখানে এসেছে, মহাপরাক্রমে ধরণীকে শাসন করেছেন নরপতিরা, কিন্তু কোনো মহাবীরই তো এতোদিন চী-লিনের পাদস্পর্শে এই রাজ্যকে পবিত্র করে তুলতে পারেননি।

সুগম্ভীর সম্রাট নতমস্তকে সমস্ত প্রশস্তি শ্রবণ করলেন। স্তাবকরা তখন ইঙ্গিত করছেন, শুধু মানবিক শক্তিতে এই মহত্ত্বে উপনীত হওয়া যায় না, সসাগরা পৃথিবীর অধীশ্বরের মধ্যে দেবতাকেও যেন দেখতে পাচ্ছি আমরা। না-হলে অবশেষে চী-লিনের আবির্ভাব হবে কেন?

শোভাযাত্রার পুরোভাগে থেকে সম্রাট যথাসময়ে রাজকীয় উদ্যানে উপস্থিত হলেন এবং ভেজিটারিয়ান টাইগার চি-লিনকে দেখলেন। নাগরিকদলও তখন সেখানে উপস্থিত এবং সকলেই বিস্ময়ে অভিভূত। অবশেষে আকাশ-বাতাস বিদীর্ণ করে সম্রাটের জয়ধ্বনি উঠলো—স্মরণীয় এই মুহূর্তের ইতিহাস যুগযুগান্তর ধরে স্বর্ণাক্ষরে লিখিত থাকবে, স্বয়ং সম্রাটের জন্যে চি-লিন এসেছেন রহস্যময় বঙ্গভূমি থেকে।

"তারপর?" আমি এবার সায়েবের মুখের দিকে তাকিয়ে জিজ্ঞেস করলাম।

সায়েব বললেন, "বাঙালিরা একটি জিরাফ পাঠিয়েই বাজিমাত করছেন এটা বোঝা গেলো।

"সম্রাট এরপর আজব জন্তুটিকে দেখে বিস্মিত হলেও রাজকীয় সৌজন্যে নিজের বিস্ময় প্রকাশ করলেন না। তিনি জানতে চাইলেন, বাংলাদেশের কোথায় এই চি-লিনকে পাওয়া গেলো এবং কোন্ গভীর শ্রদ্ধা প্রকাশ করতে চি-লিনকে বাঙালিরা নিজেদের কাছে না রেখে চিন-সম্রাটের কাছে পাঠালো?"

সায়েব এবার একটু হাসলেন। "এরপরেই গোলমাল হয়ে গেলো

একটু। বঙ্গভূমির দূত, যিনি জিরাফের সঙ্গে এসেছিলেন, তিনি মিথ্যাবচনে তেমন অভ্যস্ত ছিলেন না। সহজেই তাঁর মুখ দিয়ে গোপন কথাটি বেরিয়ে পড়লো যা শ্রবণ করে মহান সম্রাটের মুখ মুহূর্তে মেঘগম্ভীর হয়ে উঠলো। বঙ্গভূমি সম্পর্কে তাঁর সমস্ত বিস্ময় মুহূর্তে নষ্ট হতে চলেছে। সম্রাট শ্রবণ করেছেন, জিরাফের জন্ম বাংলায় নয়। অন্য কোনো দেশ থেকে আমদানি করে চতুর বাঙালিরা এই সেকেন্ড-হ্যান্ড চি-লিনকে সম্রাটের কাছে পাঠিয়েছে।

"না। সম্রাটের কীর্তিসূর্য তাহলে তো এখনও মধ্যগগনে উপনীত হয়নি। সম্রাট ভেবেছিলেন, চী-লিনের আদিভূমিকেই তিনি পদানত করেছেন এবং সেই পদানত দেশের জনগণই নতমস্তকে চি-লিনকে পাঠিয়েছে তাদের শ্রদ্ধার নিদর্শনস্বরূপ।"

"তারপর?" আমি সবিস্ময়ে জিজ্ঞেস করি।

সায়েব মৃদু হাসলেন। "চিন-সম্রাটদের রাজকীয় মেজাজের কথা বিশ্ববিদিত, বুঝতেই পারছো। জিরাফটিকে বাঙালিরা অন্য দেশ থেকে জোগাড় করেছে শুনে সম্রাটের আনন্দ সম্পূর্ণ স্তিমিত হলো। সঙ্গে সঙ্গে বন্ধ হলো রাজধানীর আনন্দোৎসব। আদেশ হলো বাদ্যগীত এখনই বন্ধ করো। সম্রাট এবার ডেকে পাঠালেন নৌসেনাপতি খোজা চেংহোকে। আদেশ দিলেন, তুমি আমার কীর্তিকে সমস্ত বিশ্বে আশানুরূপভাবে স্থাপিত করার ব্যর্থ হয়েছে। বঙ্গভূমিতে চি-লিনের উৎপত্তি নয়, তার জন্ম সুদূর আফ্রিকা মহাদেশে, মানিস্কি নামক রাজ্যে।

"সম্রাটের নির্দেশ মানিস্কি রাজ্যকে পদানত করে তাঁর জন্য আর একটি চি-লিনকে এক বৎসরের মধ্যে এই রাজধানীতে আনতে হবে, রাজসিংহাসনের সম্মান তবেই অক্ষত থাকবে।"

এবার সায়েব হাসতে লাগলেন। আমি চিন্তিত হয়ে জানতে চাইলাম, "বাংলাদেশের প্রতিনিধির মুণ্ডচ্ছেদ হলো না তো?"

সায়েব বললেন, "যতদূর জানি তিনি প্রাণে বাঁচলেন, তবে বাংলার ভাবমূর্তি কিছুটা নষ্ট হলো—চি-লিন সেখানে জন্মায় না বলে।"

তারপর চেং হো কী করেছিলেন জানবার জন্যেও আমি তখন বেশ

উদ্‌গ্রীব হয়ে উঠেছি।

সায়েব পিকনিকের খাওয়া শেষ করে, কাগজের ন্যাপকিনে মুখ মুছতে-মুছতে বললেন, "তুমি যদি চাও আর্থার ওয়ালিকে এই ব্যাপারে আমি বিলেতে চিঠি লিখবো। তবে এইটুকু জেনে রাখো, খোজা চেংহো সম্রাটের মুখ রক্ষা করেছিলেন। আফ্রিকার মানিস্কি রাজ্যকে সম্রাটের পদানত করে মহাবীর চেংহো পরের বছরেই আর একটি জ্যান্ত জিরাফকে চিনের রাজধানীতে এনে অক্ষয় কীর্তি স্থাপন করেছিলেন।"

এবার আমরা দু'জনেই চিড়িয়াখানার জিরাফকে অনেকক্ষণ ধরে খুঁটিয়ে-খুঁটিয়ে দেখলাম। মহাপরাক্রমশালী চিন-সম্রাটকে শত-শত বৎসর আগে এমনভাবে বিস্মিত করার মতো কী আকর্ষণ আছে এই জন্তুটির তা আমি কিছুতেই খুঁজে পাচ্ছি না।

সায়েব হাসতে-হাসতে বললেন, "মনে নেই তোমার? চৈনিক ঋষিরা কী বলে গিয়েছেন? জ্ঞানই মানুষের শত্রু। যে যত কম জানে সে তত সুখী! এ-যুগের মানুষ বইপত্রের মাধ্যমে সব বিষয়েই বড্ড বেশি জানে, তাই তারা সহজে বিস্মিত হতে চায় না। চলো, আমরা এবার বাড়ি যাই, ভেজিটারিয়ান বাঘ এখানেই পড়ে থাক।" এই বলে আমার হাতটা ধরে সায়েব আলিপুর চিড়িয়াখানার পূর্বদিকের গেটের সন্ধানে মনের আনন্দে হাঁটতে লাগলেন।

চিনেব দুঃখে কলকাতাব আফিম

রবীন্দ্রনাথ চিনের মাটিতে যে চিন ও ভারতবর্ষের কথা বলেছিলেন সে তো শত শত বছর আগেকার কথা। যে চিনের সঙ্গে জোড়াসাঁকোর ঠাকুর পরিবার ও কলকাতার নিত্যসম্পর্ক ছিল তা কবির স্মরণে থাকলেও একবারও তার উল্লেখ করেননি। আমরা উনিশ শতকের চিনের সঙ্গে কলকাতার অহিফেন বিজনেসের কথা বলছি।

আফিমখোর চিনকে আরও আফিম খাওয়ানোর জন্য কলকাতা ও বোম্বের ইংরেজ এবং ভারতীয় ব্যবসায়ীদের মধ্যে তখন প্রবল উৎসাহ। এই উৎসাহের সঙ্গে কলকাতার খ্যাতনামা ব্যবসায়ীরা বিশেষভাবে জড়িত এবং তাদের মধ্যে রবীন্দ্রনাথের দাদামশাই প্রিন্স দ্বারকানাথ ঠাকুরও অঙ্গাঙ্গীভাবে জড়িয়ে রয়েছেন। আফিম সংগ্রহ করে চিনে পাঠানো ছাড়াও, প্রধান প্রধান ব্যবসায়ীদের একই পণ্য নিজের জাহাজে চিনের বন্দরে পাঠানোয় তাঁর ছিল উল্লেখযোগ্য ভূমিকা।

এই ব্যবসায় দ্বারকানাথের নিজস্ব সমুদ্রগামী জাহাজগুলি যে বড় ভূমিকা নিয়েছিল তার ইতিহাস পুরানো কলকাতার প্রাচীন সংবাদপত্রের পাতায় পাতায় পেয়ে যাবেন। সেকালের ইংরাজি সংবাদপত্রে নিয়মিত প্রকাশিত হত আফিম নিলামের বিস্তারিত বিবরণ। আফিং বিক্রি করে ভারতবর্ষ যে রেকর্ড করেছে তারও সর্বত্র বিবরণ ছড়িয়ে রয়েছে। যেমন ১৮৫৯ সালের ১৫ মার্চ জানানো হচ্ছে, এ বছর ভারতে সরকার আফিং বিক্রি করে তিন কোটি সাতষট্টি লক্ষ ছেচল্লিশ হাজার চারশ তিন টাকা চার পাই আয় করেছে। কলকাতা-ক্যান্টনের ব্যবসায়িক যোগাযোগ ইদানীং এক আধ জন ভারতীয় কথাসাহিত্যিকের নজর কেড়েছে, তাঁরা খোঁজ করছেন সেই সব স্থানীয় চরিত্রের যাঁরা নিঃশব্দে এই বাণিজ্যকে সফল করবার জন্য সাগরযাত্রায় প্রবল উৎসাহী হয়ে উঠেছিলেন।

উনিশশতকে কলকাতার সঙ্গে চিনের বাণিজ্যিক আদানপ্রদান এবং সেই সূত্রে কবিগুরু রবীন্দ্রনাথের পিতামহ দ্বারকানাথ ঠাকুরের স্মরণীয় ভূমিকা সম্পর্কে বেশ খানিকটা আলোচনা করেছেন আমেরিকান গবেষক ব্লেয়ার ক্লিং তাঁর বিখ্যাত বই পার্টনার ইন এঙ্গায়ার বইতে।

এই বইতে যেসব তথ্য পাওয়া যায় তা অনেকটা এইরকম। ১৮৩৭ সালে কলকাতায় চিনার সংখ্যা: পুরুষ ২৪৩, নারী ১১৯। ১৮১৭-১৮৪০ কলকাতা থেকে কাঁচামাল আমদানি আড়াই কোটি টাকা, রপ্তানি তাঁর ডবল—পাঁচকোটি টাকা। বাণিজ্যে ইংলন্ডের পরবর্তী স্থান চিনের—এঁদের প্রধান আমদানি অবশ্যই আফিম। এই আফিম কেনা হতো কলকাতার সরকারি নীলাম থেকে।

এই কাজে দ্বারকানাথের দক্ষিণ হস্ত ছিলেন ডোনাল্ড ম্যাকলাউড গর্ডন—এঁকে ১৮৪০ সালে দ্বারকানাথ তাঁর কার টেগোর কোম্পানির পার্টনার করে নেন। চিনা বাণিজ্যে ঠাকুর পরিবারের ভূমিকা সম্বন্ধে কোনো সন্দেহ থাকলে জেনে রাখুন, এগারোটি চিনাগামী জাহাজে তাঁর মালিকানা অথবা কর্তৃত্ব ছিল। ওয়াটারউইচ জাহাজটি (৩৬৩ টন) এই খিদিরপুরে তৈরি হয়েছিল ১৮৩১ সালে। এই জাহাজের অর্ধেক তাঁর, বাকিটার মালিকানা উইলিয়াম স্টর্ম এবং জাহাজের কমান্ডার অ্যানড্রু হোল্ডারম্যানের। প্রায় একই সময় কলকাতার পার্সি বিজনেসম্যান রুস্তমজী কাওয়ানজী হাওয়ায় দুখানি ক্লিপার জাহাজ তৈরি করান। ১৮৩০ সালে আফিম রপ্তানি চড়াং করে তিনগুণ বেড়ে যায়, এবং এই উন্নত ক্লিপারগুলি দ্রুতগতিতে এমনসময়ে চিনে পৌঁছতে পারতো যখন চিনাবাজারে আফিমের দাম তুঙ্গে। দুই ব্যবসায়ীর মধ্যে জাহাজের গতি নিয়ে প্রবল প্রতিদ্বন্দ্বিতা এবং ১৮৩৮ সালে দ্বারকানাথের ক্লিপার ওয়াটারউইচ ২৫ দিনে কলকাতা থেকে ক্যান্টনে পৌঁছে রেকর্ড ভঙ্গ করলো।

দূরদর্শী দ্বারকানাথ ১৮০৩ সালে আকায়ান থেকে মাভি বলে এবং ১৮৩৭ সালে খিদিরপুর থেকে আরিয়েল বলে জাহাজ তৈরি করালেন। শেষের জাহাজটি নিষিদ্ধ আফিম সহ চিনের হাতে ধরা পড়ে।

নভেম্বর ১৮৩৯—ওপিয়াম যুদ্ধের সময় দ্বারকানাথের ভাগ্য তুঙ্গে। মার্চ ১৮৪২ ক্যাপ্টেন জনস্টনের হিসেব অনুযায়ী গুনগামী জাহাজের সংখ্যা এক ডজন, এদের মোট হর্সপাওয়ার ২,০৫০ এবং এদের সফল রাখতে বছরে ১৩ লাখ টন কয়লা দরকার। বলা বাহুল্য এই সময় দ্বারকানাথই এদেশের বৃহত্তম কোলিয়ারি মালিক।

রবীন্দ্রনাথ যে এই পারিবারিক ব্যবসায়ের খুঁটিনাটি সম্বন্ধে আদৌ অবহিত ছিলেন না তা ভাবতে মন চায় না। তবে একথাও মনে রাখতে হবে, বিদেশে পিতামহের দেহাবসানের পর রবীন্দ্রনাথের জন্ম। ব্যবসায়ে সম্পূর্ণ বিপর্যস্ত জোড়াসাঁকোর ঠাকুর পরিবারে তাঁর বড় হয়ে ওঠা। শোনা যায়, পিতামহের ব্যবসা সম্পর্কীয় বহু চিঠি ও কাগজপত্র তিনি নিজেই একসময় আগুনে সঁপে দিয়েছিলেন। তাই এক মহা তাৎপর্যপূর্ণ বাংলা-চিন ব্যবসায়িক সম্পর্কের দৈনন্দিন বর্ণনা আমরা বোধহয় চিরদিনের মতন হারিয়ে ফেলেছি। থাকার মধ্যে রয়েছে কেবল নগর কলকাতার কয়েকটি স্থান নাম, যেমন বড়বাজারের আফিম চৌরাস্তা এবং আফিম ব্যবসা ও পরিবহনের সঙ্গে জড়িত কয়েকজন বৃহৎ ব্যবসায়ীর নামাঙ্কিত কয়েকটি রাস্তা।

স্বভূমিতে চিনের সঙ্গে ভারতের যোগাযোগ সম্পর্কে তো কিছু বলা গেল, কিন্তু খোদ কলকাতায় চিনা উপস্থিতির ইতিহাস প্রক্ষিপ্ত হলেও কম আকর্ষক নয়। হাতে পাঁজি মঙ্গলবার ১৭৯৮ সালের সেনসাস রিপোর্ট আমাদের হাতের বাইরে নয়। এই রিপোর্ট অনুযায়ী কলকাতা শহরের দশটি বাড়ির মালিকানা চিনাদের হাতে। তখন কলকাতায় মোট বাড়ির সংখ্যা ৭৮,৭৬০, তার মধ্যে সায়েববাড়ি ৪৩০০, হিন্দুবাড়ি ৫৬, ৪৬০ এবং মুসলমানদের বাড়ি ১৪৭০০।

কিন্তু এরও অনেক আগে পলাশির যুদ্ধের অর্ধশতাব্দি আগে (১৭০৯) একজন খ্রিস্টান যাজক এক অতীব ধর্মপ্রাণা চিনা ক্রিশ্চান মহিলার উল্লেখ করছেন, ইনি 'গোলিকাতা'র বাসিন্দা! এই ক্যাথলিক যাজক ভক্ত ও ভক্তিমতিদের প্রশংসায় পঞ্চমুখ, যতদিন তিনি 'বেঙ্গলা'-তে পদার্পণ করেছেন ততদিন থাকা-খাওয়ার জন্য তাঁকে একটি 'আধলা' খরচ করতে

হয়নি। এই যাজকের নাম ফাদার মাতিও রিপা।

কলকাতায় পরবর্তী চিনা উল্লেখ ১৭৮০ নাগাদ। নায়ক মিস্টার ইয়ং অ্যাচিউ, ইনি কলকাতার ১৫ মাইল দক্ষিণে এই বসতির পত্তন করেন। তারপরের বিখ্যাত নাম মিস্টার টম্ ফ্যাট—ইনি ৪ঠা মার্চ ১৭৮৪ কলকাতার কাগজে একটি অবিস্মরণীয় বিজ্ঞাপন দিয়েছিলেন।

বিজ্ঞাপনদাতার বক্তব্য কলকাতায় যাঁদের পুকুর আছে এবং সেই পুকুর যাঁরা পরিষ্কার করতে চান তাঁরা খুব ন্যায্য দামে কাজের জন্য যোগাযোগ করুন। চাইনিজ পাম্পের সাহায্যে বাংলার যে কোনো প্রতিযোগীর থেকে দ্রুত এই কাজ করা হবে। কলকাতার ওপারে সালকেতে 'রাম' ওয়ার্কসে মিস্টার ফ্যাটের সঙ্গে যোগাযোগ করুন। বিশেষ দ্রষ্টব্য : ইনি ইউরোপীয় মানের 'লোফসুগার' ও চমৎকার সুগার ক্যান্ডিও তৈরি করেন। এছাড়াও পেতে পারেন আকর্ষণীয় চাইনিজ কাঠের ক্যাবিনেট।

মিস্টার টম ফ্যাটের আর একটি বিজ্ঞাপন কাগজে বেরোয় একই বছরের জুন মাসে। দেখা যাচ্ছে, তাঁর সালকের মদের (রাম) কারখানা বিক্রির চেষ্টা চলেছে।

১৭৯৮ সালের পর কলকাতায় চিনাদের সংখ্যা ক্রমশ বেড়ে যাবার কারণটি জেনে রাখা ভাল। তখন ছেলেধরারা চিনা বালকদের কিডন্যাপ করে তাদের ইচ্ছার বিরুদ্ধে জাহাজের কাজে লাগিয়ে দিতো। বিদেশগামী এইসব জাহাজের প্রথম গন্তব্যস্থল কলকাতা বন্দর। ফলে প্রথম সুযোগেই হতভাগ্যদের কেউ কেউ জাহাজ থেকে পালাতো। যারা কলকাতায় নামতে পারতো না তারা ইংলন্ডের লিভারপুলে জাহাজ থেকে পালাতো।

১৮২১ সালের এক আন্দাজে কলকাতায় চিনার সংখ্যা ৪১৪। কিন্তু ১৬ বছর পরে ১৮৩৭ সালে কলকাতার পুলিস সুপার ক্যাপটেন বার্কের হিসেব অনুযায়ী এই সংখ্যা ৩৬২। দীর্ঘ সময়ের ব্যবধানে ১৯৪৭ সালে ভারত বিভাগের সময় কলকাতায় চিনার সংখ্যা ৫০০০। এই সংখ্যাটি তেমন বিশ্বাসযোগ্য নয়। কারণ পরবর্তী সময়ে আমরা দেখছি

ভারতবর্ষের সমস্ত বড় বড় শহরের মধ্যে কলকাতানিবাসী চিনার সংখ্যা বৃহত্তম—২০০০০। এই সংখ্যা পরবর্তী সময়ে অবশ্যই পড়তির দিকে, কলকাতার চিনারা এখন ভাগ্যসন্ধানে ভারতের অন্যান্য শহরে চলে যাচ্ছেন, তরুণ চিনাদের অনেকের নজর কানাডার দিকে। কিন্তু একসময় জুতা, ট্যানারি, ডাইংক্লিনিং, কারপেন্টারি এবং রেস্তোরাঁর মাধ্যমে পরিশ্রমী ও সৎ চিনারা হয়ে উঠেছিলেন বঙ্গজীবনের অপরিহার্য অঙ্গ। ভুললে চলবে না দূরদর্শী চিনারই কলকাতায় রিকশার পত্তন করেছিলেন। আর ছিল গ্রামেগঞ্জে চিনা জাদুকর ও ফেরিওয়ালা—একটা আধটা অবিস্মরণীয় গল্প এবং চলচ্চিত্রের মাধ্যমে এই জীবন ও জীবিকা (নীল আকাশের নিচে) আজও প্রবীন জনমানসে অবিস্মরণীয় হয়ে আছে। বেন্টিঙ্ক স্ট্রিটের চিনাবাড়ির জুতো একসময়ে খ্যাতির শিখরে আরোহন করেছিল—সেরা জুতোর শিল্পী হিসেবে এঁদের নাম আমরা ১৮২৯ থেকে শুনতে পাচ্ছি।

বাঙালি মানসে চিনাদের স্থান চিরকালই যে বেশ উঁচুতে তার প্রমাণ কলকাতায় সেই বহুল প্রচারিত উক্তিটি : 'হুজুগে বাঙালি, হিকমতে চিনা'। তুলনামূলক এই উক্তিতে ভদ্র বাঙালিরা কখনও আপত্তি করেনি। খাওয়ার ব্যাপারে একদা বিশেষ রক্ষণশীল বাঙালির বহির্বিশ্বের খানাপিনায় প্রথম দুঃসাহসী পদক্ষেপ চিনা ভোজনালয়ের মাধ্যমে—ফ্রায়েড রাইস, চাউমিনে এবং সুইট সাওয়ার চিকেনের মাধ্যমে বাঙালির রসনা প্রথম বিশ্বপথিক হবার দুঃসাহস অর্জন করে বলাটা বোধ হয় অসঙ্গত হবে না। তবে চিনা জীবনযাত্রার সবটাই নির্ভেজাল প্রশংসার দিক নয়। চিনাপাড়ায় শহরের নেশাখোর নাগরিকদের যথেচ্ছ গমন এবং চিনাগুণ্ডাদের বেআইনী কাজকর্মের কথা আমাদের সাহিত্যেও রসদ জুগিয়েছে একসময়।

বাজির শব্দদূষণ সম্পর্কে ইদানীং আমরা আইন আদালতে ও পুলিস সূত্র থেকে অনেক কিছু সাবধানবাণী শুনি। কিন্তু ১৮৩২ সালে কলকাতার 'জন বুল' পত্রিকায় আদালতের এক রিপোর্ট আছে। ম্যাজিসট্রেট রবিনসন কাশিটোলায় (বেন্টিংক স্ট্রিটে) আঁচু নামে

দোকানদারের বিরুদ্ধে সকালে প্রচুর শব্দবাজি ফোটাবার অভিযোগ করেন আর এক ম্যাজিসট্রেট ব্ল্যাকোয়ার কাছে। এই আওয়াজ শুনে ম্যাজিসট্রেটের ঘোড়া নাকি ভীষণ ভয় পেয়ে আয়ত্তের বাইরে চলে যায়। পুলিস কনস্টেবল পেরি তাঁর রিপোর্টে বলেন, যখন তিনি আঁচুকে ধরতে যান তখন দেখেন জুতোর দোকানের মেঝেতে প্রচুর ব্যবহৃত বাজির খোল। অভিযুক্ত আঁচুও ছাড়বার পাত্র নন, তাঁর বক্তব্য তিনি এই দোকানের মালিক নন এবং সকালে এখানে কোনো বাজি ফোটানো হয়নি। চিনা নববর্ষ উপলক্ষে সেই সময় বাজি ফোটানো হতো এবং দোকানের মালিক এর জন্য স্থানীয় নেতা কয়চও-এর অনুমতি নিয়েছিলেন, এবং শেযোক্ত নেতাটিও পুলিসের আগাম অনুমতি নিয়ে রেখেছিলেন। এরপর আঁচু ধর্মাবতারকে যে পুলিস লাইসেন্স দেখায় তাতে লেখা কারুর শ্লীলতাহানি না করে নাচ-গানের অনুমতি দেওয়া হয়েছে কাশিটোলার এক চিনা মন্দিরে। শেষ পর্যন্ত কারও কোনো শাস্তি হয়নি, আঁচুকে সাবধান করে দেওয়া হয় সামনের বছরে তাকে কোনো লাইসেন্স দেওয়া হবে না!

শুধু বেন্টিংক স্ট্রিটের অতি সাধারণ চিনা দোকানের কর্মী নয়, সিপাহি বিদ্রোহের সময়কার পদস্থ চিনা কূটনীতিকের বর্ণনাও রেখে গিয়েছেন জন কিম্‌স বলে এক ইংরেজ। শ্যালোনের অ্যালাবাস্টার বলে চিনা ডিপ্লোমেটিক সার্ভিসের এক খুদে অফিসারকে বন্দি অবস্থায় ক্যান্টন থেকে টালিগঞ্জে পাঠানো হয়েছিল। আবার এঁর তত্ত্বাবধানে ছিলেন ইয়ে নামে আর একজন চিনা বন্দি। মোটা লম্বা স্বল্পদাড়ির এই কুৎসিতদর্শন চিনার সঙ্গে কলকাতার কারও কারও দেখা হয়েছিল। কিছু প্রশ্নের উত্তরে তিনি জানিয়েছিলেন কলকাতা সম্বন্ধে তাঁর বিন্দুমাত্র আগ্রহ নেই, কারণ বর্বরদের এই দেশে দেখার যোগ্য কিছু নেই। জানা যাচ্ছে, এঁর সহকারী মিস্টার ল্যাম ছিলেন বেজায় আমুদে মানুষ—চিনা রান্নায় তাঁর প্রচুর হাত যশ, সেই সঙ্গে নির্জলা ব্র্যান্ডি ঢক ঢক করে পান করতে মানুষটি বিশেষ পারদর্শী। এই রিপোর্টের সময়কাল ১৮৫৯।

লেখক রুডইয়ার্ড কিপলিং কলকাতার নাইটলাইফ সম্বন্ধে জানবার

আগ্রহে ১৮৯২তে পুলিসের সঙ্গে চাইনিজ জুয়ার আড্ডায় বেশ সময় কাটিয়ে তার চিত্তাকর্ষক বর্ণনা রেখে গিয়েছেন। পুলিস এই খ্যাতনামা সাহিত্যিককে পরামর্শ দিয়েছিল, কখনও কলকাতার কোনো চিনাবাড়িতে একলা যেও না।

পুরনো ইংরিজি সংবাদপত্রে কলকাতার চিনাপল্লির নাইটলাইফের বর্ণনা যত বেরিয়েছে তা ধৈর্যসহকারে সাজালে একটা বই হয়ে যায়। ক্লড ব্রাউন বলে এক সায়েব সম্পাদকের কলমে সেকালের কলকাতার চিনাপল্লির একটা ছবি পাওয়া যাচ্ছে। জানা যাচ্ছে, পরিশ্রমী চিনারা কুঁড়ে ও ফাঁকিবাজ স্থানীয় লোকদের মোটেই পছন্দ করতো না, তবে চাইনিজ রেস্তোরাঁয় এরা ওয়েটারের চাকরি পেত। কিন্তু চাইনিজ রান্নাঘরে ভূমিপুত্রদের স্থান অবশ্যই নেই। ইউরোপীয় মহলে মাঝে মাঝে চিনাপল্লিতে ডিনারপার্টি দেওয়ার রেওয়াজ ছিল তখন। একই সময়ে চিনাপাড়ায় বাড়িতে বসতো বাড়িতে জুয়ার আড্ডা—একটি চিনা খেলার নাম ফ্যানট্যান। এইসব খেলায় চিনারা যখন মশগুল তখন পুলিসের নির্দেশে এসব বাড়িতে ইউরোপীয়দের প্রবেশ নিষেধ।

জুয়ার আসরে নো এনট্রি, কিন্তু চিনা রেস্তোরাঁয় সবাই সুস্বাগতম্। প্রবেশদ্বারেই সহাস্য মালিক দাঁড়িয়ে আছেন অতিথিদের স্বাগত জানাতে এবং সোজা পর্দায় ঘেরা একটা ছোট্ট খুপরিতে বসিয়ে দিতে। কাঠের সিটে কোনোরকম গদি নেই, কিন্তু টেবিলে ধবধবে পরিষ্কার টেবিলক্লথ। এখানকার রান্না তো দুনিয়ার সেরা। দেওয়ালে সুন্দরী ইংরেজ মেমসায়েবদের ছবি—এবং পরিবেশে স্বাদু রান্নার পাগলকরা গন্ধ। রেস্তোরাঁয় মেনু কার্ড দুটি—একটি চাইনিজ, আরেকটি ইউরোপিয়ান। সাংবাদিকদের পরামর্শ লম্বা চাইনিজ লিস্ট থেকে খাবার নির্বাচন করাই বুদ্ধিমানের কাজ। এখানকার প্রতিটি পদ গরম—এবং আলাদা আলাদা করে রান্না। প্রত্যেকটি প্লেটে খাবারের পরিমাণ দু'জনের পক্ষে পর্যাপ্ত। টেবিলে সাধারণ কাঁটাচামচ ছুরি সাজানো আছে, চাইনিজ চপস্টিকও চাইলে পাওয়া যায়। ইচ্ছে করলে এই চপস্টিক সুভেনির হিসেবে বাড়ি নিয়ে যাওয়া যায়। খাওয়ার মধ্যেই চিনি দুধবিহীন চাইনিজ টি অর্ডার

দেওয়াই রীতি। হার্ড ড্রিংকও সরবরাহ হতে পারে, তবে রাত এগারোটা পর্যন্ত। কথায় বলে, ইন্ডিয়ার চাইনিজরা কোনো হাঙ্গামায় জড়িয়ে পড়তে চায় না। সত্যিকথা বলতে কি ইন্ডিয়ান, অ্যাংলো ইন্ডিয়ান এবং ইউরোপিয়ানদের তুলনায় চিনারা পুলিসকে অনেক কম হাঙ্গামায় ফেলে।

আফিম-এর কথা এক কাহন না বললে চিন-ভারত সম্পর্কের কথা সম্পূর্ণ হওয়া সম্ভব নয়। অষ্টাদশ, উনবিংশ ও বিশ শতকে আফিম-এর প্রভাব শুধু প্রতিবেশী চিনে নয় আমাদের এই বাংলাতেও যথেষ্ট। বাংলার পাড়ায় পাড়ায় তখন আফিম-এর সরকারি দোকান এবং কলকাতার সর্বত্র আফিমখোর বুড়োদের ভিড়। কথায়-কথায় নানা রোগে তখন আফিম-এর প্রেসক্রিপশন, বিশেষ করে পেটের এবং হজমের নানা অসুখে। আমরা জানি, কোনো চিকিৎসক একসময় ভবিষ্যতের স্বামী বিবেকানন্দ নরেন্দ্রনাথ দত্তকেও দৈনিক আফিম খাবার নির্দেশ দিয়েছিলেন, যা শুনে একজন অনুরাগী আঁতকে উঠে এই সর্বনাশা নেশা জমে ওঠার আগেই প্রবল বাধা দিয়েছিলেন।

আফিম-এর সঙ্গে ভারতবর্ষের কত দিনের পরিচয়? জনৈক অস্ট্রেলীয় গবেষক সম্প্রতি তন্ন তন্ন করে খোঁজ নিয়ে জানাচ্ছেন, প্রাচীন সংস্কৃত সাহিত্যে নাকি আফিমের উল্লেখ নেই। সায়েবকে সরল মনে মেনে নিতে মন চাইছে না, কারণ অহিফেন শব্দটির উৎপত্তি এবং প্রতিপত্তি তা হলে কোথা থেকে? অহিফেন ঐতিহাসিকদের সবিনয় নিবেদন, খ্রিস্টের জন্মের তেরশ বছর আগেই সাইপ্রাসের উদ্যোগী ব্যবসায়ীরা মদের সঙ্গে আফিম মিশিয়ে মিশরীয়দের কাছে বিক্রি করছেন। তারও ১৪০০ বছর পরে আফিম পরিচিত হয়ে উঠেছে ভারত ভূখণ্ডে। বিদেশ থেকে আসা ভ্রমণকারীরা ষোড়শ শতাব্দির শুরুতেই আফিমের দীর্ঘ প্রশস্তি গাইছেন। প্রবল প্রতাপান্বিত মোগল সম্রাটদের কেউ কেউ যে এর মায়ামোহে পড়ে গিয়েছেন তা ইতিহাসের ছাত্রমাত্রই জানেন। শুধু স্বপ্নসুখ নয়, আয়ুর্বেদের চিকিৎসকরাও বেদনা নিগ্রহে আফিমের

প্রশংসায় পঞ্চমুখ।

লন্ডনের জনৈক বিখ্যাত ডাক্তার ১৭০০ সালে রহস্যময় আফিম সম্পর্কে বিশাল এক বই লিখে ফেললেন এবং সেই বইতেও পূর্ব ভারত (কলকাতা?) থেকে পাঠানো আফিমের নানা গুণাবলীর দীর্ঘ বর্ণনা রয়েছে। আরও সাত দশক পরে (১৭৬৭) দেখা যাচ্ছে কলকাতা বন্দর থেকে দু'হাজার পেটি আফিম প্রতি বছর বিদেশযাত্রা করছে। ওয়ারেন হেস্টিংস স্বয়ং আফিমকে সন্দেহের চোখে দেখেন এবং বস্তুটি যে স্বাস্থ্যকর নয় তা আন্দাজ করে এর উৎপাদন সীমিত করবার চেষ্টা চালান। এর বহুল প্রচার রোধ করবার জন্য হেস্টিংস চেয়েছিলেন কোম্পানির হাতে এর একচেটিয়া ব্যবসা থাকুক। কিন্তু বাজার ছোট হওয়া তো দূরের কথা, হেস্টিংসের স্বদেশে প্রত্যাবর্তনের পর আফিমের প্রচার ক্রমশই বাড়তে লাগলো। ফরাসি, ডাচ ও দিনেমার (ডেন)রা নানা ফাঁকফোকর দিয়ে এই লাভজনক ব্যবসায় ঢুকে পড়লেন। সবচেয়ে বেশি কেরামতি দেখালেন শ্রীরামপুরের ডেনরা, আফিম ব্যবসা থেকে তাঁদের লাভের পরিমাণ বাড়তে বাড়তে বছরে বিশ হাজার পাউন্ড পেরিয়ে গেল—শোনা যায় শ্রীরামপুর রক্ষণাবেক্ষণের পুরো খরচটাই এই আফিম থেকে উঠে আসত।

বলাবাহুল্য এই বাংলার অনেকেই আফিম চাষের নানা খুঁটিনাটি সম্বন্ধে ওয়াকিবহাল হয়ে ওঠেন। সবাই জেনে গেল দশ রকমের আফিম হয় এই দেশে এবং তাদের পাপড়ির রঙ পাঁচ রকমের। ইংরেজরা তাঁদের সিপাইদের আফিম দিতেন এবং তারও আগে রণক্ষেত্রে মত্ত হস্তিকে শান্ত করবার জন্য মোগলরা আফিম খাওয়াতেন।

কৌতূহলীরা ১৮৭২-এ প্রকাশিত জুল ভার্নের 'অ্যারাউন্ড দ্য ওয়ার্ল্ড ইন এইট্টি ডেজ' বইতে হংকং-এর ওপিয়াম ডেনের বর্ণনা পড়তে পারেন। একটা হলঘরে তিরিশ জন নেশাখোর কীভাবে আফিম সেবনের সুখ উপভোগ করছেন। লাল রঙের মাটির পাইপে গোলাপের ঘ্রাণ মেশানো আফিমের গুলির ধোঁয়া খেয়ে মাতোয়ারা হয়ে উঠছেন নেশাখোররা। জুল ভার্নে জানাচ্ছেন, ইংরেজরা নির্লজ্জভাবে এই

মারাত্মক নেশার সামগ্রী বিক্রি করে কোটি কোটি পাউন্ড রোজগার করছে। রইস আফিমখোরকে দিনে আটবার এই আফিমসুখ উপভোগ করতে হয়। কিন্তু এরা কেউ পাঁচবছরের বেশি বাঁচবে না।

চিনের আফিমের প্রধান সরবরাহ কেন্দ্রে অবশ্যই কলকাতা। শহরের নীলাম থেকে কেনা আফিম দ্রুতগামী ক্লিপার জাহাজে চড়ে চলে যাচ্ছে ৩৭০০ মাইল দূরের ক্যান্টন বন্দরে। পণ্ডিতরা বলছেন সেকালের চিনে বিদেশি পণ্যের তেমন চাহিদা ছিল না, তাই বাণিজ্য উদ্বৃত্তের জন্য আফিমই সায়েবদের প্রধান ভরসা। স্বাভাবিকভাবেই স্বদেশপ্রেমী চিনারা কিছু করতে চাইলেন, তাঁরা আফিমের ব্যবসা বন্ধ করতে উন্মুখ নাগরিকদের স্বাস্থ্যরক্ষার জন্য।

ইংরেজের সামনে তখন দুটি পথ খোলা—আফিম চালান বন্ধ করে দেওয়া অথবা চিনে সৈন্য পাঠানো। এইভাবে শুরু হলো বিখ্যাত ওপিয়াম ওয়ার (১৮৪০-৪২)। প্রবলপ্রতাপ ইংরেজবাহিনী সেবার দুরন্তগতিতে হংকং দখল করল এবং চিনের দুঃখ ও অপমানের শেষ রইল না।

সেই সময় ভারতের সায়েবরাও আফিমের পক্ষে জনমত সৃষ্টি করতে তৎপর হলেন। ভারতকে আফিম উৎপাদন বন্ধ করতে বলা মানে পাশের দেশ চিনের আধিপত্য বিস্তার করা ভারতের ওপর।

১৮৩৩ সালের সায়েবদের লেখা থেকে দেখা যাচ্ছে, কলকাতার আফিমের ব্যবসায় অনেক স্থানীয় লোক ভালভাবেই জড়িয়ে পড়েছেন। ফাটকায় কেউ ধনপতি হচ্ছেন, আবার কেউ দেউলিয়া হচ্ছেন।

কলকাতায় আফিমের নিলামের রমরমে ব্যবসার বিবরণ রেখে গিয়েছেন বোস্টনের মার্কিনী ব্যবসায়ীরা। বারাণসী ও পাটনার আফিমের প্রাথমিক গন্তব্যস্থল কলকাতা, সেখানে বছরে বারোবার নিলামে চড়ে আফিম। এই নিলামঘরের দৃশ্য রোমাঞ্চকর। ইউরোপের সব দেশের লোকরা সেখানে সাগ্রহে হাজির! এছাড়া অবশ্যই আছেন স্থানীয় ব্যবসায়ীরা। সেই সঙ্গে রয়েছেন আর্মেনিয়ান, পার্শিয়ান, গ্রীক, ও আফ্রিকান ও এশিয়ান নীলামদাররা। কিন্তু ডাক হবার আগেই প্রচণ্ড

ফাটকাবাজি।

নাম কা ওয়াস্তে ১৮৬০ সালে আফিমের উৎপাদন কিছুটা নিয়ন্ত্রিত হল, কিন্তু অজ্ঞাত পথে চিনে আফিমের সরবরাহ বেড়েই চললো—কলকাতা ও বোম্বাই বন্দর থেকে ১৮৮০ সালে বিদেশে আফিমের রপ্তানির পরিমাণ ৯০,০০০ পেটি! এক পেটিতে তখন থাকতো দেড়শ পাউন্ড আফিম।

ঐতিহাসিক ওপিয়াম ওয়ারের দুটি পর্ব। প্রথমটির সূচনা ১৮৩৯ সালের বসন্তকালে, ওই সময় চিনা কর্তৃপক্ষ আমদানিকরা আফিম বাজেয়াপ্ত করে তাতে আগুন ধরিয়ে দেয়। প্রত্যুত্তরে ইংরেজরা যুদ্ধ জাহাজ পাঠিয়ে ক্যান্টন অধিকার করে নেয়।

ব্রিটেনের সামরিক শক্তির কাছে চিন তখন নস্য মাত্র, বারবার পরাজিত হয়ে ১৮৪২ সালে সন্ধি হলো যার নাম ট্রিটি অফ নানকিং। এমন অপমানজনক শর্ত কোনো পরাজিত জাতের ভাগ্যে বোধহয় সম্প্রতিকালে জোটেনি। বৃটিশ নাগরিকরা যদি চিনের মাটিতে কোনো অপরাধ করে তবে চিনা আইনে বিচার না হয়ে বৃটিশ আইনে তাদের বিচার হবে। বাণিজ্যের জন্য পাঁচটি বন্দরে ইংরেজের ঢালও স্বাধীনতা।

আফিমের ওপর কোনো নিষেধাজ্ঞা না থাকায় কয়েক বছরের মধ্যে আফিমের ব্যবসা ডবল হলো।

দু'বছর পরে একই অপমানজনক শর্তে ঢালাও সুবিধা দেওয়া হলো শক্তিমান ফ্রান্স ও আমেরিকাকে। কিন্তু তাতেও বিদেশিদের মনস্কামনা পূর্ণ হতে চায় না।

বিভিন্ন অজুহাতে দ্বিতীয় ওপিয়াম যুদ্ধের শুরু হলো ১৮৫৬। এর অবসান ১৮৫৮—আর এক অবমাননাকর চুক্তি তিয়েনসেনের সন্ধি। পাসপোর্ট নিয়ে বিদেশিরা চিনের অভ্যন্তরে প্রবেশের অধিকার পেলেন, খ্রিস্টানরা ধর্মপ্রচারের অনুমতি পেলেন এবং সম্পত্তি কেনার অধিকার। সুযোগ বুঝে রাশিয়া ও আমেবিকা একই সবিধে আদায় করে নিল পথক সন্ধির মাধ্যমে।

করিবে কে জানে ; এক্ষেত্রে তিনিই সবার বড়।

বলিলাম— "আবদুল্লাকে একবার ডাকান্।" বুঝিলাম,— কেহই সে সাহস পাইতেছেন না। জাহাজের লোক্ নেটিভ্দের উপর নজর রাখিয়াছে ; আবদুল্লাকে ডাকিয়া শেষে সন্দেহে না পড়িতে হয়, ফ্যাঁসাদ না ডাকিয়া আনা হয়। একটু দৃঢ় ভাবেই বলিলাম— 'আপনাব নিজেরই ত তদন্ত করা উচিত ; আপনি হচ্ছেন এ-জাহাজের non-combatant যাত্রীদের মধ্যে সবার উপর, পাঁচশ' টাকার অফিসার, আপনার authority (অধিকার)-ও আছে, responsibility (দায়িত্বও) আছে— যান্ সরাসরি চীফ্ সাহেবের কাছে চলে যান্ ; তাঁকে সাহায্য করা ত আপনারই কাজ।'

শুনিয়া বোসজা একটু যেন সামলাইলেন, বলিলেন— 'তা আমি রাজি আছি, কিন্তু কি বলব !' বলিলাম— 'বলবেন আমরা সকলেই অপ্রত্যাশিত শব্দে চম্‌কে গিছি, কিছু ঠাওরাতে পাচ্চিনা, তাই আপনার কাছে এলাম। কারণ এ সম্বন্ধে আমার দায়িত্ব সবার চেয়ে বেশী। আমি ফলোয়ারদের মধ্যে একজনকে ডেকে private enquiry (গোপন অনুসন্ধান) করতে চাই ; আপনি কি বলেন? এই রকম যা-হয় একটা বলবেন ; ছোট হবেন না। গোড়াগুড়ি ঐ সাত-সিকে জোড়ার ধুতি পরেই ত সব মাটি করে রেখেছেন।'

তাঁর মুখে একটু হাসি ফুটিল, বলিলেন— 'তার পর? আবদুল্লা যে কিছু বলবে, তার ঠিকানা কি? তাকেই আপনি ডাকতে বলচেন কেন? বরং একজন নির্বোধ গো-বেচারাকে ডাকা ভাল নয় কি?

বলিলাম— 'আমার ধারণা— ধারালো অস্ত্র ছাড়া এ-সব মামলায় সুবিধে হয় না। ভোঁতা অস্ত্রে মামলা থেত্‌লে বিগড়ে যাবে! এর মধ্যে যদি কিছু থাকে ত তা আবদুল্লার অগোচর থাকতেই পারে না। মাটির মুরোদগুলিকে সে তার পাত্তাও দেবে না ;—সে লোক চেনে।'

বোসজা— তবে আমি যাই?

আমি— নিশ্চয়ই, দেখচেন না চারদিকে কানাঘুসো চলছে—

বড়বাবু দুর্গা বলিয়া পা বাড়াইলেন। খাঁ-সাহেব 'আল্লা মালিক' বলিয়া নিশ্বাস ফেলিলেন।

## ৩২

তখন জাহাজময় একটা বিস্ময় ও রহস্য-ভেদের আগ্রহ উপস্থিত হইয়াছে। ভয়-ভাবনার ভাবটা কেবল খাঁ-সাহেব আর বড়বাবু ভাগাভাগি করিয়াছেন। কোথাও কোথাও জমায়ৎ-মধ্যে হাসি-তামাসাও চলিয়াছে।

বড়বাবু যখন আপার-ডেকের সিঁড়িতে উঠিতেছেন, দেখি আমাদের পূর্বপরিচিত 'মউজী' মিস্টার সিঙ্গালী, অসম-পদে উপর হইতে নামিতেছে।

কিছু পূর্বে প্রায় সকলেই কেবিনের বাহিরে আসিয়া ব্যাপারটা লইয়া নানা জল্পনা-কল্পনা আরম্ভ করিয়াছিল। আমার জাহাজে জোটা ইউরেসিয়ান মিস্টারটি আসিয়া হাসিতে হাসিতে বলিলেন— 'তোমাদের heronieটি (নায়িকাটি) কোথায়? I have come to congratulate (আমি আনন্দ জানাতে এসেছি)। New let me bless the child (নবজাত শিশুটিকে আশীর্বাদ করতে দাও)।' বলিলাম— Just come to the mirror and you will find her (আর্সির সামনে দাঁড়াইলেই তাঁকে দেখতে পাবে।)

মিস্টারটির বয়স বিশ বাইশের বেশী নয়, গোঁফ্ গজায়নি, হাতটা কিন্তু সেইখানেই থাকে, সর্বক্ষণ টানাটানিও চলে।

মিস্টার সিঙ্গালী সোজাসুজি আসিয়া, মুখখানা গম্ভীর করিয়া বলিল,— 'Be not afraid Mr.—Keep yourself ready and steady to meet the Chief. He will be here presently to examine you'— (চীফ্ সাহেব এখনি এখানে আসচেন তোমায় পরীক্ষা করতে, ভয় খেওনা)।

মিস্টার— (সবিস্ময়ে) To examine me,—what for? (আমাকে পরীক্ষা করতে।— কারণ।)

মিস্টার সিঙ্গালী— They have taken you for a—disgraceful

indeed! Cheer up, we are all with you. (ছিঃ তাঁরা তোমাকে কি দেখে এমনটা ঠাওরালেন! আমরা সব তোমার পক্ষে রইলুম, কিছু ভেব না)।

ঠিক এই সময় চীফ্ সাহেবকে সিঁড়ির উপর বড়বাবুর সহিত কথা কহিতে দেখা গেল। কথায় কথায় চীফ্ সাহেব একবার নীচের দিকে আঙ্গুলীনির্দেশ করিলেন ;ইঙ্গিতটা ঠিক্ যেন আমার মিস্টারটির প্রতিই হইল! মিস্টার সিঙ্গালী বলিল— 'Have you noticed? I can swear'— (লক্ষ্য করেছ!— আমি শপথ করতে পারি— )

যেই এই পর্যন্ত শোনা, আমার মিস্টারটি কতকগুলি bloody বুলি উচ্চারণ করিতে করিতে চীফ্ সাহেবের কাছে ছুটিল। মিস্টার সিঙ্গালীও 'a funny fool' (মজাদার নির্বোধ) বলিয়া, নিজের দলে গিয়া হাসি-তামাসা জুড়িয়া দিল। সে অধিকাংশ সময়টাই এই ভাবে কাটাইত।

বড়বাবু আসিয়া বলিলেন— 'আপনার ইউরেসিয়ান মিস্টারটি কি পাগল! চীফ্ সাহেবকে বলে কিনা— 'আপনি কি নজিরে আমাকে মেয়েমানুষ ঠাউরেছেন?' শুনে তিনি ত অবাক! তাঁদের মধ্যে একটা হাসি পড়ে যাওয়ায়, পূর্বের দৃঢ় ভাবটা একটু শিথিল হয়ে আসতেই, সেই ফাঁকে আমি অনুমতিটা আদায় করে নিছি। এখন যা হয় করুন।'

৩৩

ফলোয়ারদের আস্তানায় বা আড্ডায় গিয়া দেখি, স্ফূর্তির উনিশ-বিশ ঘটিয়াছে। দু' এক জন গাঁজা টিপিতেছে বটে কিন্তু উৎসাহ কম। আবদুল্লা আসিয়া সেলাম করিল, আমি হাসিয়া বলিলাম— 'কি সর্দার, খবর কি, সব খ্যায়ের (কুশল) ত?' আবদুল্লা আমার সহাস্য স্বাভাবিক ভাব দেখিয়া, একটু যেন বল পাইল; বলিল— 'মামলা কেয়া হায় হুজুর?'

আমি হাসিয়া বলিলাম— 'মামলা আবার কি? তোদের সে ভাবনা কেন?'

আবদুল্লা আশ্বস্ত হইয়া বলিল— 'তোভি বাত ক্যা হ্যায় হুজুর?'

বলিলাম— 'ওরা ত আমাদের চেনে না, একটুতেই ভয় পায়। বাইরে বন্দুক নিয়ে হুট্‌পাট্ করতে পারে, আর বাড়ীতে মেম সাহেবের গোলামী করতেই জানে! বলে— 'জাহাজে বাচ্চার কান্না এল কোথা থেকে,— ভূত নয় ত!' এই বলিয়া আমি হাসিতেই, আবদুল্লা হাসিয়া বলিল— 'এই বাত্। বাচ্চাকে টেঁ টেঁ শুন্‌তেহি এহি,—আভি বুড্‌ঢাকে নেহি শুনা। শুনাদে হুজুর?'

হঠাৎ আমার ভিতরে যেন একটা বিদ্যুৎ খেলিয়া গেল। ভাবনা উৎকণ্ঠার টান্‌গুলা সহসা শিথিল হইয়া পড়িল। তাই নাকি? আবদুল্লা ত সকল বিদ্যাতেই ওস্তাদ,— ব্যাপারটা কি তারই অনুকরণবিদ্যার ফল! এতবড় গুরুতর বিষয়টা কি তার 'হরবোলামী' ছাড়া আর কিছু নয়?

বলিলাম— 'এখন নয় আবদুল্লা; কিন্তু কাপ্তেন সাহেবকে ঐ কান্নাটা না শোনালে তাঁর ভয় ভাঙ্গবে না, লোকটা ভারি ভীতু আর কিছু বড়িয়া মাল থাকে ত, তারও দু-একটা শুনিয়ে সকলকে খুস্ করে দিতে হবে। পারবি ত?'

আবদুল্লা বুক ঠুকিয়া বলিল— 'ওস্তাদ্‌কে কৃপাসে হাজ্জারো হায় হুজুর,— আপ হুকুম দিজিয়ে না।'

হাসিয়া বলিলাম— 'তোমার আবার ওস্তাদ্ আছে নাকি?' আবদুল্লাও হাসিল। সকলকে উৎসাহ দিয়া ও 'মউজ' করিতে বলিয়া ফিরিলাম।

আসিয়া দেখি খাঁ-সাহেবের মুখ বিবর্ণ, বড়বাবুও বিশেষ চিন্তাকুল। সকলকে অভয় দিয়া রিপোর্ট দাখিল করিলাম। উভয়ে যেন বদ্ধ-শ্বাস ত্যাগ করিয়া বাঁচিলেন। খাঁ সাহেব আমার মস্তকে বাছাবাছা ফারসী [illegible]র' আশীর্বাদ বর্ষণ করিলেন ও খোদাকে বারবার স্মরণ করিয়া বাষ্পাকুলনেত্র হইলেন। ক্ষণিক স্তব্ধ-বিস্ময়ের পর বড়বাবুর মুখে হাসি দেখা দিল,— বলিলেন— 'বেটা ওস্তাদ বটে।'

বলিলাম— 'এখন আপনি যা হয় করুন; চীফ্‌সাহেবকে রিপোর্টটা দিয়ে আসুন। কিন্তু দেখবেন— আবদুল্লার উপর কোনরূপ কটাক্ষ না আসে। তাঁকে বুঝিয়ে দেবেন—তারা গাঁজার নেশায়, নিজেদের মধ্যে আমোদ-প্রমোদ করছিল মাত্র, তাতে যে এতটা দাঁড়াতে পারে, তা তাদের মাথায় আসেনি। তা' ছাড়া— জাহাজে আজকের রাত্রিটাই শেষ রাত্রি, এ হাঙ্গাম আর তাঁদের পোহাতে হবে না।'

বড়বাবু এবার উৎসাহের সহিত যাত্রা করিলেন।

জাহাজে যাত্রীদের মধ্যে নেটিভ ক্রিশ্চান ছাড়া সাহেববেশধারী ইহুদি, পার্শী প্রভৃতিও ছিলেন। সকলেই একটা বড় রকম development (বাড়াবাড়ি) ও finding-এর (ধরপাকড়ের) আশায় হাঁ করিয়া ছিলেন, এবং নেটিভদের নাকাল হইবার ও লাঞ্ছনার মজাটা উপভোগের জন্য উদ্‌গ্রীব হইয়াও উঠিয়াছিলেন। জানি না এমনটা কেন হয় শাস্ত্রী মহাশয় বলিয়াছিলেন— 'আমরা এক আত্মবিস্মৃত জাতি।' বোধ হয়। পোশাকের মধ্য দিয়াই এই ভাবান্তরটা ঘটিয়া আসিতেছে, বেশান্তরই ভাবান্তর আনিয়াছে।

বোসজা ফিরিয়া আসিয়া বলিলেন— 'কাপ্তেন সাহেব আর চীফ্ সাহেব কান্নাটার পুনরাভিনয় না শুনে, বিশ্বাস করিতে প্রস্তুত নন; তাঁরা সব দল বেঁধে আসছেন। আপনার আবদুল্লাকে ডাকুন।'

ভাবিয়াছিলাম, এরূপভাবে পরীক্ষা দিতে আবদুল্লা ভয় পাইবে। দেখি— সে যেন তাহাই চাহিতেছিল; স্ফূর্তির সহিত আসিয়া হাজির

হইল ; সাহেবেরাও উপস্থিত হইলেন। সে তখন এক মিলিটারি সেলাম ঠুকিয়া চীফ্ সাহেবকে বলিল— 'হুজুর, আমাকে একটু পর্দার পেছনে থাকতে হুকুম দিন্, সামনে ইয়ে কামকা মজা উড় যাতা।' সাহেবেরা একটু ইতস্ততঃ করিয়া, বিশেষ পরীক্ষান্তে, একটা খালি কেবিন্ তাহাকে দিলেন।

আবদুল্লা পুরাতন পাপী। কাহারও নিকট তাহার শঙ্কা-সঙ্কোচ কমই ছিল। সে সেলাম করিয়া কেবিনে প্রবেশ করিবার সময় সাহেবদের বলিল— 'হুকুম হোয়ে তো আউর ভি কুছ শুনায়েঙ্গে হুজুর।'

* * * *

আবদুল্লা আসিবার সময় বোধ করি কেহ কেহ তাহার উপর আসামীর উপহাস বর্ষণের আনন্দ ও লোভ সম্বরণ করিতে পারেন নাই।

এইবার নেটিভদের nasty (নোংরা) রহস্য রাষ্ট্র হইবার ও তাহা উপভোগ করিবার সুযোগ উপস্থিত দেখিয়া, দু-একজন এক-এক পদ অগ্রসর হইতেছিলেন,— এতক্ষণ সাহস পান নাই। পরে আবদুল্লাকে কেবিনমধ্যে অবরুদ্ধ করায়, অনেকেই 'ডবল্-মার্চ' করিয়া, আবদুল্লা-সম্বন্ধে নানা অভিমত প্রকাশ করিতে করিতে উপস্থিত হইলেন।

আবদুল্লার সদ্যোজাত শিশুর কান্না এতই স্বাভাবিক হইল যে, সকলেই এদিক ওদিক, উপর নীচে, পরে পরস্পরের মুখের প্রতি, নির্বাক্ বিস্ময়ে তাকাইতে লাগিলেন। এই অপ্রত্যাশিত আঘাতে, কোন কোন মিস্টারের মুখ ফ্যাঁকাশে, আর উৎসাহটা ফিকে মারিয়া গেল।

তাহার পর দুষ্ট, এক অভিনব অভিনয় আরম্ভ করিয়া দিল। বিষয়টা— 'মিস্টার ডি-মার্টিন ও বিবি— সুখীয়া ধোবিন্!' তাহা এতই উপভোগ্য হইয়াছিল যে, কড়ামেজাজের কর্মচারীরা পর্যন্ত ছেলে-মানুষের মত হাসি ও হাততালি আরম্ভ করিয়া দিয়াছিলেন। বর্ণনাটা সকল বর্ণের সমান প্রীতিকর নহে বলিয়া বাদ দিলাম।

আবদুল্লা কিছু পুরস্কারও পাইল। একজন বলিলেন— In Europe

he could have earned forty pounds a month (য়ুরোপে হলে লোকটা মাসে হাজার টাকা উপায় করতে পারত।)

যাহারা প্রহরায় নিযুক্ত ছিল, তাহাদের— 'হোগিয়া—যাও' বলিতে বলিতে চীফ্ সাহেব উপরে চলিয়া গেলেন।

জগতে সকলেই একটা শাসালো কিছু চায়। এত বড় আয়োজন আর উৎসাহের পর, ব্যাপারটা যে এমন ফাঁকা দাঁড়াইবে, কেহ তাহা আশা করে নাই; তাই উপসংহারটা উপভোগ্য হইলেও, দেখা গেল—অধিকাংশের কাছেই সেটা যেন বাঞ্ছনীয় ছিল না। তাহারা ক্ষুব্ধও হইল।

খাঁ-সাহেব নিশ্চিন্ত মনে নেমাজে গেলেন; আমরা শয্যা লইলাম। তখন ভোর হয় হয়।

৩৪

আমাদের চিন-যাত্রার শেষ রাত্রি কখন শেষ হইল জানি না। যখন অপার ডেকে আসিলাম তখন বেলা আটটা বাজিয়া গিয়াছে। ভাঙ্গের ভৈরবদের ঘুম ভাঙ্গিল সাড়ে আটটায়। আজ চায়ের মজলিস্ বসিল নয়টার পর।

রাত্রের ঘটনা লইয়া আলোচনা চলিল। এমন মজাটা উপভোগ করা হইল না বলিয়া মজুমদার ভায়া ক্ষতি বোধ করিলেন ও বলিলেন— 'হায় হায়—কান্নাটা আমার কানে গিয়েছিল হে!' পঞ্চানন পস্তাইতে লাগিল।

বলিলাম— 'খোদ্ কর্মকর্তা— আমাদের সঙ্গেই রহিল, কত শুনবে শুনো।'

আবদুল্লার উল্লেখ পর্যন্ত দত্তজার অরুচিকর ছিল। তাঁর এই অসার খলু সংসার পার হইবার একমাত্র কর্ণধার যে, 'হক্‌শ্লী-স্পেন্সার্' এইটাই তিনি সকল আলোচনার মধ্যে গুঁজিয়া দিবার প্রয়াস পাইতেন। তাই সাজপরা সাহেবদের প্রতি আবদুল্লার ইঙ্গিত সম্বন্ধে, তিনি বেজায় চটিয়া সেই সার্‌মন্ (sermon) সুরু করিতেই, যথা—What is life but reputation and character' (চরিত্র আর খ্যাতিই জীবন) মজুমদার ভায়া শূন্যে তাকাইয়া একটু নীচু গলায় উচ্চারণ করিলেন— 'শুধু একটা 'ইঃ' আর একটা 'উঃ' আর একটা 'আঃ,' এ ছাড়া জীবনটা কিছুই নাঃ!' 'Nonsense' বলিয়া দত্ত বড়-কথায় ঝুঁকিতেই বোসজা বলিলেন— 'দত্ত, এখানে তোমার ও-সব বড়-কথা কেউ বুঝতে পারবে না ভাই, বৃথা অপব্যয় কোরোনা; বরং ভারতচন্দ্রের ভাঁড়ার থেকে কিছু শোনাও। আবদুল্লা অশিক্ষিত লোক,— শিক্ষাভিমানীরা তাকে না ঘাঁটালে— মেড়ার শিংয়ে হীরের ধার ভাঙ্গে না। ও হীরের কদর বুঝবে কি?'

মজুমদার ভায়া মজা-লোলুপ লোক, সে বলিল,— 'তবে, শিক্ষিতমণ্ডলীর ভিতরে আমার একটা আবেদন আছে। গত রাত্রের দু'টো কথা এখনো লজ্জা দিচ্চে, অর্থ ঠাওরাতে পারচি না। লেখাপড়া শিখে,

অর্থ বুঝলাম না অথচ হাসলুম, এটা আত্ম-প্রবঞ্চনা করা, আর অসত্যের প্রশ্রয় দেওয়া হ'ল না কি? কথা দুটো যখন কাজে লেগেছিল, তখন বাজে হতেই পারে না।'

বলিলাম— 'কি এমন কথা হয়েছিল? কই কিছু ত মনে পড়ে না ভায়া।'

মজুমদার ভায়া বলিল— 'সে কি হে? চাটুয্যে ত তোমাকেই বার বার প্রশ্ন করেছিল— 'বাঁডুয্যে মশায় 'পিনাং' কি?' কই, সে উত্তর পায়নি ত। আবার পঞ্চানন চীনে-ভূতের ভয় থেকে বাঁচবার রক্ষা-কবচ বাতলেছিল— 'র‍্যাংচ্যাং'! সবাই তখন হেসেছিলুম। লোকে অর্থ বোধান্তেই হাসে। আমায় মুখ্খু বল দুখ্খু নেই, আমি কিন্তু না বুঝেই হেসেছিলুম। এখন অর্থটা কেউ দয়া করে বলে দিন্।'

শ্রবণান্তে 'সাধু সাধু' রব পড়িয়া গেল। 'বলিলাম— বর্তমানে এরূপ বিনয় বড়ই বিরল! ভায়ার মতলবটা— পুনরায় পিনাং আর র‍্যাংচ্যাং চর্চ্চা।'

অনেক আলোচনা আর আঁচাআঁচির পর— 'হক্স্লী' হটিয়া গেলেন— দত্ত অশক্ত হইলেন। শেষে বলিলেন-- rubbish (রাবিস্)।

'পিনাং' ও 'র‍্যাংচ্যাং' শব্দগুলি অনুস্বর লইয়া উপস্থিত হইলেও 'শব্দকল্পদ্রুম' ইহাদের অল্পই সংবাদ রাখেন।

গত রাত্রের শব্দগুলির প্রয়োগকর্তারা উপস্থিত থাকিলেও, নিদ্রান্তে এখন তাঁহারা সে প্রতিভা হারাইয়াছেন। মজুমদার ভায়াও মজলিস্ ভাঙ্গিতে নারাজ,— মহা মুশকিল!

অবস্থা, সময় ও স্মৃতি এই ত্র্যহস্পর্শ সংঘর্ষে মস্তিষ্ক মথন করিয়া শেষ রোগীরাই অর্থোদ্ধারে সাহায্য করিলেন।

বুঝিলাম— 'পিনাং' শব্দটি ইংরাজি 'oponion' শব্দের অপভ্রংশরূপে তৎপরিবর্তেই উপস্থিত হইয়াছিল।

আর 'র‍্যাংচ্যাং' চীনের 'রামচন্দ্র'-জ্ঞাপক! (অবশ্য,—অনুমানসিদ্ধ)

তখন উচ্চ হাস্যে সভা ভঙ্গ হইল। বলিলাম— 'আমাদের ইতিহাসে নবাবী-আমলের আজ এই খতম্। এইবার আহারান্তে— 'যে যার ঘটিবাটি সামলা'!'

৩৫

মধ্যাহ্নিক আহারাদি সমাপনান্তে উপরের ডেকে আসিয়া দেখি,— চতুর্দিকেই একটা ব্যস্ততার হাওয়া বহিয়াছে, নাবিকেরা পাল গুটাইতেছে— মাল সামলাইতেছে; একটা কেমন পরিবর্তনের ভাব! ইউরেসিয়ান সাহেবরা সশব্দে সিঁড়ি ভাঙ্গিতেছেন ;— দেখি বুটে ব্রঙ্কো লাগাইয়া, কেশ আঁচড়াইয়া বেশ বদলাইয়া আসিলেন। ঘন ঘন কোটেরমুড়ো টানিয়া কোঁচ্ মারিতেছেন, আর পা'গুলো নানা angle-এ ফাঁক করিয়া অস্বস্তির টান্‌গুলো শিথিল করিতেছেন।

আমাদের সব কাজই 'কাল' বলিয়া কথাটার আশ্রয়ে আরাম লাভ করে। 'কাল' আছে তাই 'আজ' কাটে। 'কালের' দোহাইটাই রেহাই পাবার রাজপথ! সুতরাং বিনা amendment-এই স্থির হইল— 'কাল কাপড় ছাড়া যাবে।' অর্থাৎ কে আর নড়ে-চড়ে।

দেখি ফলোয়ারেরা যে-যার তল্‌পি-তল্‌পা বাঁধিয়া প্রস্তুত। সেগুলি শিবলিঙ্গের মত সম্মুখে রাখিয়া, হরদম্ গাঁজা চড়াইতেছে।

যে দিকে চাই— দশমীর দশা, বিজয়ার ভাঙ্গা উৎসব। একটা ঘোলাটে ভাব। আনন্দ অপেক্ষা নিরুৎসাহেব মাত্রাই অধিক। মধ্যে মধ্যে পক্ষীর সাক্ষাৎও পাইতেছি। ভূরাজ্য নিশ্চয়ই সন্নিকট।

আমরা সাতটি বাঙ্গালীতে, জাহাজে আজ মাসাবধি কাল ঘরকর্‌না করিতেছিলাম। আজ নড়িতে হইবে, এ আবার কি উৎপাৎ ;— এইটাই যেন বোধ হইতেছিল। মানসিক অবস্থাটা এমন দাঁড়াইল, যেন আমাদের জাহাজ হইতে টানিয়া বাহির করিতে হইবে। ডাকিয়া খাওয়ায়,— বাকি সময়টা— বিচরণ, উপবেশন, গল্পগুজব আর শয়নে ইচ্ছামত কাটে। এর মমতা কাটাইতে একটু ক্ষমতার খরচ হয় বই কি। সংসার, সমাজ, বিষয়-কর্মাদি কিছুই ছিল না ; 'চাল নাই'— এ কথা কেহ বলে না ; মেয়েটার জ্বরও হয় না! একেবারে পরমহংস অবস্থা।

ঘন ঘন বংশীধ্বনির পর, জাহাজের ক্রমে মন্থর গতি আরম্ভ হইল। জেলেরা দূরে-দূরে ডিঙ্গিতে পাল তুলিয়া, জাল ফেলিয়া বেড়াইতেছে। কয়েকখানি আধা-ইস্টিমার, ফ্ল্যাট্ বোট— আমাদের দিকে আসিতেছে দেখিলাম। জাহাজের গতি মন্দ হইয়া জাহাজ থামিল, সেগুলিও আসিয়া পৌঁছিল।

কিনারার চেহারা ত চক্ষে ঠেকিল না, কিন্তু হড়্ হড়্ শব্দে নোঙ্গর নামিয়া পড়িল। আগন্তুক স্টিমার হইতে একটি উচ্চ ইংরাজ কর্মচারী ও একটি কোট-প্যান্টের উপর Cap-ধারী, আমাদের জাহাজের উপর আসিয়া উঠিলেন। শেষেরটিকে বাংলাদেশের বস্তু বলিয়াই বোধ হইল।

চারি চক্ষু এক হইতেই অপাঙ্গে যেন একটু সাদর-আভাস পাইলাম। ভাবটা— 'আসুন্, সুখ-দুঃখটা ভাগাভাগি করা যাক্।' আমাদের অনুমান ভুল হয় নাই ; পরিচয়ে জানিলাম, ইনি লাহিড়ী মশাই। ওজনে মোনটাক্ হইবেন! এই শরীরে— দাদখানির চাল আর রাজধানীর মাল ছাড়িয়া কি সাহসে যে চীনে মাল-সামাল করিতে Tally-Clerk হইয়া আসিয়াছেন, বুঝিলাম না। পাকাচাকরীও নয়, বয়সও কম। পেটের জ্বালায় কালাপানী পার হইয়াছেন কি adventurous spirit-এ (দেশ-বিদেশ মারা রোগে) আসিয়াছেন, জানি না। যদি শেষেরটি হয় ত আশার কথা এবং 'বাঢ়ম্'।

জাহাজের কাপ্তেন আর চীফ্-সাহেবের সঙ্গে কিছুক্ষণ কথাবার্তার পর আগন্তুক অফিসারটি একবার উপর-নীচ দ্রুত ঘুরিয়া যাত্রীদের বলিয়া গেলেন— 'জাহাজসে জল্দি উতর্ পড়ো?'

কোথায় 'উতর্ পোড়বো,'— জলে নাকি? জাহাজ ত সমুদ্রে, সীমারও সন্ধান নেই। এই অস্তমুখী সময়ে, উৎসাহশূন্য অবস্থায় একটা কথা মনে পড়িল, কিন্তু অনুচ্চারিতই রহিয়া গেল। ফতেপুরে এক ফিরিঙ্গি সাহেব কোন এক আপিসের সুপারিন্টেন্ডেন্ট্ ছিলেন। মেম সাহেবের সঙ্গে টিফিন্ করিতে রোজ বাংলায় যাইতেন। একদিন একটা জরুরি কাজ পড়ায় ক্লার্ক নীলকমল বাবু কাগজপত্র লইয়া টিফিনের সময় বাঙ্গলায় উপস্থিত হন।

নীলকমল বাবু সরাসরি দ্বারে উপস্থিত হইতেই সাহেব হাঁকিয়া বলিলেন— 'লীলকমল, নীচু যাও।' বাঙ্গলার দরজা রাস্তার সঙ্গে একই level-এ (সমক্ষেত্রে) ছিল ;— নীলকমল 'নীচু' খুঁজিয়া পায় না ; মহা মুশকিলে পড়িয়া বলিল,— 'এর চেয়ে নীচু যে খুঁজে পাচ্চিনা সার্।' সাহেব আগুন। 'হাম দেখাতা হায়' বলিয়া যেই ওঠা, নীলকমল— টেনে ছুট্। এখানে সে সুযোগও নাই।

যাহা হউক, লাহিড়ী মশাই বলিলেন— 'ফলোয়ারের ফ্ল্যাটে নেবে পড়ুক। তারপর আপনারা iunk-এ (চীনে-স্টিমারে) গিয়ে বসুন। আমি আপনাদের মালপত্র নাবিয়ে দিচ্চি।' বলিলাম, 'আমাদের মালই বলুন, আর মালের মালিকই বলুন, ঐ চাটুয্যে মশাইটি ; ওঁর ট্রঙ্কটি একটু সাবধানে নাবিয়ে দেবেন, সেটিকে নমস্কারও করতে পারেন, সেটি আমাদের মাতৃ-মন্দির, খাঁটি মাতৃ-ভূমিতে ভরা।' লাহিড়ী মশাই একটু অবাক্ থাকিয়া বলিলেন— 'আপনারা ভাববেন না, আমি খুব সাবধানে নাবিয়ে দেব,— কি ঠাকুর বল্লেন্?'

বলিলাম 'সে ক্রমশঃ শুনবেন্ ; আগে বলুন ত এখন যেতে হবে কোথায়?' লাহিড়ী মশাই বলিলেন— 'আপাততঃ Hsinho-এ (সিন্হোয়), সেটা আমাদের out-post (বাহিরের আড্ডা), তারপর কাল ট্রেনে Tienstin (টিয়েন্সিন্) যাবেন,— সেটাই Head Quarters (মূল আড্ডা)। বলা বাহুল্য, সিন্হোও যত বুঝিলাম, টিয়েন্সিন্ও ততই। তবে এটা বুঝিলাম বটে যে আপাততঃ টিয়েন্সিনে আমাদের ড্রপ-সিন্ (যবনিকা) পড়িবে।

দেখি ইতিমধ্যে সরকারী-কুর্তি পরিয়া, ফুর্তি করিয়া Haver-sack (রসদের ঝুলি) সহ নবশাখ্ নামিতে আরম্ভ করিয়াছে। সে এক অপূর্ব দৃশ্য ;— কাহারো হাতে, কাহারো কাঁধে, ঝোলা-ঝুলি, প্যাঁট্রা-পুঁটলি, সারেঙ্গি, বাঁয়া, তবলা, হুড়ুক, মাদল্, গোপীযন্ত্র ; আর সকলেরি হাতে হুঁকো-কল্কে,— এক একটি কল্কি-অবতার। যেন বক্কেশ্বর পাইনের যাত্রার দল গাওনা বায়না পাইয়া পদ্মা-পারে রওনা হইতেছে। জবর সমর-যাত্রা বটে! এই ভাবে ফলোয়ারেরা গিয়া ফ্ল্যাট ভরাট করিয়া

ফেলিল।

এইবার আমাদের পালা। তার বিস্তৃত বর্ণনা অনাবশ্যক। জাহাজের স্টুয়ার্ড বট্‌লার হইতে অপরাপর কর্মচারী পর্যন্ত আপনার হইয়া দাঁড়াইয়াছিল। এক মাসের ঘরকন্না ও আলাপ পরিচয়ের পর বিদায় লইতে উভয় পক্ষকেই কষ্ট অনুভব করিতে হইল। ব্যথা-বোধটাই সাধারণ বিদায়ের প্রধান অঙ্গ,— তাহা ক্ষুণ্ণ হইতে পাইল না। 'ক্লাইভ'কে সাত সেলামান্তর আমরা জাহাজ ছাড়িয়া একে একে 'জঙ্কে' নামিলাম। এত দিনে বত্রিশ সিংহাসন ভাঙ্গিল। কেবল,— খালি একখানা শূন্যগর্ভ লোহার-খোল ভাসিতে লাগিল।

৬

একমাস বাঁধা-খোরাকে থাকিয়া ও বিক্রমাদিত্যের বৈঠকখানা বজায় রাখিয়া, যখন জঙ্কে ও ফ্ল্যাটে নামিয়া নূতন ব্যবস্থায় যাত্রা করা গেল, তখন গুড়ের নাগরীর অবস্থাই স্বীকার করিতে হইয়াছিল। তখনো ঘণ্টা খানেক বেলা আছে; কিন্তু কূলের কোন পাত্তা নাই,— তিনি কাছে কি গাছে তাহাও বলা কঠিন। শুনিলাম, এখানে জল অগভীর বলিয়া বড় জাহাজ চলিতে নারাজ বা অচল; তাই সাত মাইল থাকিতেই আমাদের বিদায়ের এই ব্যবস্থা।

এই সজল সাত মাইল জলমগ্ন কিনারাটিকে Taku Bar (টাকু বার) বলা হয়। ইনিই এখানে হার্‌বারের (বন্দরের) কারবার করেন;— জাহাজকে অগ্রসর হইতে বাধা দেন বলিয়াই 'Bar' উপাধি পাইয়াছেন।

ফ্ল্যাট লইয়া জঙ্ক্ কখন বক্র কখন চক্র গতিতে চলিতে লাগিল। ক্রমে সন্ধ্যা, পরে অন্ধকার,— সঙ্গে সঙ্গেই ফিকে মেঘ আর হাওয়া। এই নূতন যাত্রা একমাসের সুখপুষ্ট শরীরে দুঃখের মাত্রা ক্রমেই বাড়াইতে লাগিল; কখনও উঠা, কখনও বসা, অস্বস্তির একশেষ।

সূর্যাস্তের সঙ্গে সঙ্গে সকলের মনের তেজটাও যেন নিবিয়া গেল। সকলে অবসন্ন আর মনমরা হইয়া পড়িলাম। টুক্‌রো টুক্‌রো এলোমেলো চিন্তা, আর দুর্বল দুর্ভাবনাগুলো আসিয়া অবস্থাটাকে অসহনীয় করিয়া তুলিল। সকলেরই মনে হইতে লাগিল— জাহাজে বেশ ছিলাম। অতবড় ভীষণ অতলস্পর্শ জলধির পারে পৌঁছিবার আনন্দ একটুও অনুভব করিতে পারিলাম না। পুরো পাঁচ ঘণ্টা একটানা হাওয়া, একঘেয়ে জল-কল্লোল, আর ঘন কৃষ্ণ অন্ধকার, যম-পুরীর পথের আভাসই দিতে লাগিল।

এই অবস্থায়— সেই আকূল পারাবার, বিপুল ব্যবধান, পার হইয়া সকলেরই চিত্ত এক-একবার ক্ষিপ্তের মত, নিজ নিজ পল্লীভবনে স্ত্রী-

পুত্রের মধ্যে ছুটিয়া গিয়া শান্তি খুঁজিয়াছে; আবার মুহূর্তেই অসহায় মুমূর্ষুর মত হাত পা ছাড়িয়া শিথিল হইয়া পড়িয়াছে। এইখানেই দিনে আর রাতে তফাৎ। দিনের আলোটা যে মানুষের কত বড় বল, মানুষের মনে সে-যে কতটা শক্তি সঞ্চার করে, সেটা স্পষ্ট বোঝা যায়।

কবি সকলের ভাবনাই ভাবেন,— সহৃদয় সত্যেন্দ্রনাথ তাই আশ্বাস দিয়া বলিয়াছেন—

'আশা রেখো মনে, দুর্দ্দিনে কভু
নিরাশ হ'য়োনা ভাই,
কোন দিনে যাহা পোহাবেনা হায়
তেমন রাত্রি নাই।'

কথাটা কাহারো অজানা কথা নয়; কিন্তু কবির নিকট হইতে সেটা দৈববাণীর মত আসিয়া, সহস্র সহস্র হতাশ প্রাণে বীর-বাতাসের মত কাজ করিয়াছে।

ফল কথা— এটা লক্ষীমন্তের স্বইচ্ছায় সখের দেশভ্রমণ ছিল না। সময় তামিল করিতে চীনে চলা,— হুকুমের হায়রাণী।

৩৭

কখন যে সমুদ্র-সফর শেষ হইয়া গিয়াছে, কখন যে আমরা 'পি-হো' (Pi-ho) নদীতে আসিয়া পড়িয়াছি, কেহই তাহা বুঝিতে পারি নাই। কেবল বহুদূরে একটা ক্ষীণ আলো আমাদের যেন আকর্ষণ করিয়া লইয়া চলিয়াছে। সেটা ক্রমেই পাছু হাটিয়া চলিল।

রাত্রি দশটার পর তাহার সন্নিকট হইলাম। দেখি— দু'ধারে ক্ষেত, অদূরে পাঁচ-সাতখানা বড় বড় আটচালা ধরনের বাড়ী, আর আলোটা জ্বলিতেছে একটা জেটির উপর। জঙ্ক্ সেইখানে পৌঁছিয়া যাত্রা-শেষের শঙ্খ-ধ্বনি করিল,— কয়েকটা নিশ্বাস ফেলিয়া নিশ্চিন্ত হইল। আমরা 'দুর্গা' বলিয়া উঠিয়া দাঁড়াইলাম,— কোমরটা যেন 'আঃ—' বলিয়া উঠিল।

তল্‌পি তল্‌পা লইয়া উচ্চকণ্ঠে 'জয় কালীমাইকি জয়' বলিয়া, ফলোয়ারেরা সবেগে জেটির উপর উঠিয়া পড়িল। ফ্ল্যাটেও তাদের গান-গল্প-গঞ্জিকা বজায় ছিল, স্ফূর্তি ফিকে মারে নাই,— জিত তাহাদেরই।

আমরা যেন আধমরা-অবস্থায় উঠিলাম ; সম্পূর্ণ উদ্যম-উৎসাহ-শূন্য ! ক্ষুধা-তৃষ্ণা-অবসন্নতা মিশ্রিত একটা অবসাদ আমাদের এমনই করিয়া ফেলিয়াছিল। মনে হইল,— এতদিন পরে আমরা সর্বপ্রকারেই যেন 'তীরস্থ' হইলাম।

সহসা একটা দমকা হাওয়ায় জেটির আলোটাও নিবিয়া গেল। সকলে যেন একখানা বৃহৎ কাল কম্বল চাপা পড়িলাম। গুঁড়ুনি বৃষ্টিও গায়ে পড়িল। সবাই নিঃশব্দ— কেবল মজুমদার ভায়া Corunna-র সেই করুণ কথাগুলি ধীরে ধীরে আবৃত্তি করিলেন ঃ —

'Not a drum was heard, not a funeral note,
Not a soldier discharged his farewell shot'—

কথাগুলি সে-সময়ে বে-সুরো লাগে নাই। আমরাও অভিযানের

আসামী এবং শত্রুপুরীর সীমানার মধ্যেও উপস্থিত। বোসজা বলিয়া উঠিলেন,— 'appropriate (উপযোগী) বটে,— বৃষ্টিও এসে গেছে। তবে এটাকে আমাদের চীনে পদার্পণে পুষ্প-বৃষ্টি বলেও নেওয়া চলে।' বলিলাম— 'এখন আমাদের ইন্দুমতীর শরীর দাঁড়িয়েছে, এ পুষ্পের আঘাত সইলে বাঁচি।'

হঠাৎ কান্নার সুর কানে এলো, দেখি চাটুয্যে কাঁদিতেছে,— (এতক্ষণ বোধ হয় ভাঁজিতেছিল)— 'অনু-মা আর তোকে দেখতে পাবনা,— তুই জেনেছিলি বলেই অত কেঁদেছিলি।' চাটুয্যের ছোট মেয়েটির নাম অন্নপূর্ণা, তার জন্মদিনে চাটুয্যের দশ টাকা বেতন বৃদ্ধি হয়েছিল। মুখে বলিলাম— 'ওকি চাটুয্যে, ভগবান কৃপা করে এই অকূল সমুদ্র উত্তীর্ণ করে কূল দিলেন, এখন আবার ওকি?'

চাটুয্যে কাঁদিতে কাঁদিতে বলিল— 'আমি যে কেবলি তার সেই কান্না শুন্‌তে পাচ্ছি। এ সুমুদ্দর কি কেউ দু'বার পার হতে পারে!' তার কথাটা আর ব্যথাটা দুই-ই সত্য।

কবিরা সর্বজ্ঞ ও দূরদর্শী। তাঁরা দুনিয়ার ভাবনা বেদনা পূর্বাহ্নেই ভাষায় বুনিয়া রাখিয়াছেন। মনে পড়িল—

'— চারিদিক হতে আজি<br>
অবিশ্রাম কর্ণে মোর উঠিতেছে বাজি'<br>
সেই বিশ্ব-মর্ম্মভেদী করুণ ক্রন্দন<br>
মোর কন্যা-কণ্ঠস্বরে।'

চাটুয্যে মুখে ইহারই প্রতিধ্বনি পাইলাম। তাহাকে সামলানো বরাবরই আমার একটা বড় কাজ ছিল ;— বলিলাম— 'তুমি কি কোন খবরই রাখনা,— আবার সমুদ্র পার হতে হবে কেন? তা হলে এ শর্মাও আসতেন না। তিন মাসের মধ্যে 'হোয়াংহো বর্মা রেল্‌ওয়ে' খুলে যাবে, তখন রেঙ্গুন পৌঁছিতে বড় জোর চারদিন নেবে। যখন এসে পড়া গেছে, মাস ছয়েক দেখে শুনে নেওয়া যাক্ না। তারপর অন্নপূর্ণার তরে যত

ইচ্ছে চীনের পুতুল, চীনে-পটকা নিয়ে ফিরো।' চাটুয্যের অনেকগুলি আগ্রহপূর্ণ প্রশ্নোত্তরের পর, এ তাল সামলানো গেল ; Ignorance is bliss, আর— অন্ধকারে কেহ কাহারো মুখের ভাব লক্ষ্য করিতেছিল না,— তাই রক্ষা।

ফল কথা, জেটিতে উঠিবার পর-মুহূর্তেই involuntary shock-এর মত অনেকেরি প্রাণটা অনুভব করিয়াছিল— 'এতদিনে সত্যই স্বদেশ হইতে বিচ্যুত হইলাম, স্বদেশ এখন স্বপ্ন-কথা!' সঙ্গে সঙ্গে বুকটাও কেমন করিয়া উঠিয়াছিল। যতক্ষণ সমুদ্রের উপর ছিলাম,— একটা যেন যোগ-সূত্র ছিল ;— ডাঙ্গায় পা দিতেই সেটা ছিন্ন হইয়া গেল। এই নাড়ী-ছেঁড়া আঘাতটা চাটুয্যে চাপিতে পারে নাই।

মৃত্যুর পূর্বে নাকি কাহারো কাহারো অস্বাভাবিক লক্ষণ সকল দেখা দেয়। স্মরণ-শক্তির সহিত কস্মিন্‌কালেই আমার সদ্ভাব ছিল না, দেখি হঠাৎ আজ সে হাজির! রবিবাবুর লেখা, আর বহুদিন দেখা—

"একদা নামিবে সন্ধ্যা, বাজিবে আরতি-শঙ্খ
অদূর মন্দিরে,
বিহঙ্গ নীরব হবে, উঠিবে ঝিল্লির রব
অরণ্য গভীরে,
দিনান্তের শেষ আলো, দিগন্তে মিশায়ে যাবে,
ধরণী আঁধার,
অনন্তের যাত্রা পথে, সুদূরে জ্বলিবে শুধু
প্রদীপ তারার"— ইত্যাদি

আমার মগজে কেবলি সাড়া দিয়া উঠিতেছিল, আর মনে হইতেছিল,— এতদিন পরে সেই 'একদা'টা আজই নয় ত! সমাবেশগুলি সবই ত তুঙ্গী হইয়া দাঁড়াইয়াছে!

মামীর লোকান্তর ঘটিলে, আমার মাইনর-পড়া মাতুলের মুখেও একদিন কবিতা কুহরিয়া উঠিয়াছিল। বোধহয় সাধারণ কথিতভাষা

মথিত-প্রাণের ভাষা নয়। আবেগের ভাষার বেগগান হইবার দিকেই ঝোঁক্। দেখি— পত্নী-বিরহ্-বিধুর মাতুল আমার একাকী শয্যায় পড়িয়া আওড়াইতেছেন—

"হায় রে যেমতি বরজে সজারু পশি"— ইত্যাদি। আমাকেও তাই আজ পোইট্রিতে পাইয়া বসিয়াছে।

বাঙ্গালীর 'ঘরকুণো' অপবাদটার বিপক্ষে আজকাল কেহ কেহ ব্রিফ্ লইয়াছেন দেখিতেছি। ভালমন্দ জানি না, তবে বাঙ্গালী যে 'ছায়া-ঢাকা কোকিল-ডাকা' দেশে, মায়ার শরীর লইয়া জন্মায়, আর চণ্ডীমণ্ডপের চৌকাঠ ছাড়িতে বেদনায় নিশ্বাস ফেলে, সে-কথাটা অস্বীকার করা কঠিন।

এ জাতের নিকট 'মনিষ্যি না পক্ষী' কথাটার উদ্ভব, নিশ্চয়ই in anticipation (কাজের আগেই) হইয়াছিল। জাতটা জন্ম-ভাবুক,— ভাব্‌তে আর ভাঁজ্‌তে জন্ম কেটে যায়। কোন কিছু না ক'রে, কেবল ব'সে ব'সে ভাব্-ভেঁজে— এত কান্না আর কোন জাত কাঁদেনি। Imagination-কে (কল্পনাকে) এমন সূক্ষ্মতম সীমায় টানিয়া লইয়া যাইতে, আর শরীরে ও মনে তার প্রভাব বা ফল ভোগ করিতে, জগতে এমন আর-একটি জাত আছে কিনা জানি না। দেশটি পর্বতবহুল না হলেও ঝরণাবহুল। কবি-সম্রাট্ বোধ হয় তাই আমাদের একটু সরমের গণ্ডীর মধ্যে ফেলিয়া সুফল লাভের আশায় লিখিয়াছিলেন—

"যাহার ঢল ঢল নয়ন শতদল
তা'রেই আঁখিজল সাজে গো॥"

চোখের নমুনা নির্দেশ করিয়া দিলেও এক 'যমুনা'র নাম শুনিলেই আজো ছোটবড় অনেক আঁখিই সজল হইয়া উঠে ও সেই দ্বাপর যুগের যমুনায় যতটুকু জল ছিল, তার এক ফোঁটাও কমিতে দেয় না; কদম্বমূল ঘেঁসিয়াই রাখিতে চায়।

যাহা হউক, চাটুয্যের চোখের জলটা সশব্দে পড়ায় সে ধরা

পরক্ষণেই পট-পরিবর্তন! চাটুয্যে বলিল 'খিদেয় দাঁড়াতে পাচ্চি না!' এই 'ম্যায় ভুখা হুঁ' সুরটা তখন সকলের নাড়ীতেই সমান বাজিতেছিল।

*  *  *  *

যেখান জল ছাড়িয়া উঠিলাম— এইটিই সে লাহিড়ী মহাশয়ের নিকট শ্রুত 'সিনহো',— কিন্তু অন্ধকারে রূপ দেখিলাম না। বিশ গজ তফাতেই কমিসেরিয়েট্ (রসদ্) গুদাম ছিল। উক্ত গুদামের ভারপ্রাপ্ত একটি পার্শী ভদ্রলোক এজেন্ট্‌রূপে পরিচারকবর্গ লইয়া তথায় থাকিতেন। তিনি লোক ও লাণ্ঠান-সহ উপস্থিত হইয়া, মহা সমাদরে সকলকে আহ্বান করিয়া লইয়া গেলেন। এতদিনে জাহাজী মাল ঘরে উঠিল।

দেখি, চাটুয্যের অন্নপূর্ণা, ছপ্পর্-ফোঁড়া আয়োজন করিয়া রাখিয়াছেন। চা, চপ্, রুটী, লুচী, পোলাও, কালিয়া সবই প্রস্তুত ;— যেবা ইচ্ছা হয়। পেটে কিছু পড়িতেই, আমাদের দুর্বহ অবস্থাটা কাটিয়া গেল, ক্লান্তিটা শান্তিলাভ করিল,— যাত্রাটাও 'মধুরেণ' শেষ হইল।

## চিনের নিদ্রাভঙ্গ

ঊনবিংশ শতাব্দী না শেষ হতেই চিনদেশে একটা বিদ্রোহবহ্নি জ্বলে ওঠে। চিনেরা অত্যন্ত রক্ষণশীল,—নূতন কিছুর নেশা তাদের সহজে ধরতে পারে না। কবে কোনো একস্থানে এসে সেই যে তারা থেমে গিয়েছিল, সেইখানেই বেশ নিশ্চিন্তে আরামে কাটিয়ে আসছিল। প্রকাণ্ড ভূখণ্ড, উর্বর শস্যক্ষেত্র, অগুণ্তি অপগণ্ড, মাছ মাংসের প্রাচুর্য, বিলাস ব্যসন বাড়িয়ে দিয়েছিল।

আমি উত্তরচিনের কথাই বলছি, যেটা ছিল চিনের উত্তমাঙ্গ। রাজাত্মীয় বা পোষ্য আমলা প্রভৃতি রাজসম্বন্ধীরা,—রাজধানী পেকিন্ সহরের সান্নিধ্য-ঘেঁষা সম্ভ্রান্তেরা,—পিকের মতো বহুবর্ণের সিল্কের পেখম বিস্তার করে, আহার বিহার আর আরাম নিয়েই থাকতেন।

ভীষণ শীতের দেশ। তাই পাড়ায় পাড়ায় গরম জলের Bath (Hall) বা স্নানাগার আছে। সেখানে সবার স্বতন্ত্র টেবিল চেয়ার আছে। টেবিলে আঙুর, আপেল, নাসপাতি ফলমূল, চা ও চিনের মদ (সামসু) সাজান থাকে। স্নানান্তে ভদ্রেরা সে সব উপভোগ করেন ও রহস্যালাপ চলে। আর চলে কেশ-বিন্যাসের পরিপাট্য।

যখনকার কথা বলছি তখন চিনাপুরুষদের অতি যত্নের Pig Tail বা গুল্‌ফ-প্রলম্ব কেশগুচ্ছ বা টিকি থাকত, ও কেশ বিন্যাস-কারিরা আড্ডায় আড্ডায় উপস্থিত থাকত। তারা সেই কেশ আঁচড়ে সুগন্ধি সহযোগে 'বিনুনী' করে দিত। এঁদের মধ্যে অনেকেই ছিলেন সাধারণ মধ্যবিত্ত বা উঁচুনীচু থাকের লোক।

আমাদের দেশে লক্ষপতি বললে—বড়লোক বোঝায়। কোটিপতি না হলে চিনে বড়লোক হয় না। তাঁরা বড় বেরন না, বাড়িতেই থাকেন, সেখানেই সকল ব্যবস্থা রাখেন ; ফল ফুলের বাগান, ঝিল, ঝিলে বেড়াবার বোট ইত্যাদি।

১৯০২/৩ খ্রিস্টাব্দে উত্তরচিনে—টিন্‌সিন ও পিকিন পৌঁছে সাধারণ লোকদেরই দেখেছিলুম ও হতাশ হয়ে ভেবেছিলুম, মধ্যবিত্তরাই তো শিক্ষায় দীক্ষায় চিন্তায় জগতের প্রাণশক্তি—এঁদেরও আমাদের দশা দ্রুত এগিয়ে আসছে। বেচারিরা বোধকরি ভাবতো,—"কারো কিছুতে নজর দিলেই তো কলহ! আমরা যখন অপর দেশ বা জাতির দ্রব্যে লোভ রাখি না, কিছু চাই না, তখন কারো সঙ্গে বিবাদ দ্বন্দ্বের কারণই থাকতে পারে না। আমরা তো কারো কিছু নিতে যাচ্ছি না ;" ইত্যাদি।

তারা ভাবেনি—সময়ের সঙ্গে সভ্য জাতিদের কত দায়িত্ব, কত চিন্তা, কত কাজ বেড়েছে। শিক্ষা, জ্ঞান, বিজ্ঞান, বাণিজ্য ও শিল্পাদির আদান-প্রদানে অমানুষদের মানুষ না করলে, জগতের উন্নতি হয় না। সে কাজে বলপ্রয়োগেও দোষ নেই। ডাক্তারেরা যেমন রোগীকে বাঁচাবার জন্যে অস্ত্রপ্রয়োগ করে থাকেন ; ইত্যাদি অত্যাবশ্যকীয় কথা তাদের মাথায় বোধহয় ঢোকেনি। তারা নিশ্চিন্তে কাটাচ্ছিল।

ইতিমধ্যে জাপান এবং য়ুরোপ মহাদেশের কোনো কোনো সভ্য জাতিরা চিনদেশে কিছু কিছু স্থান সংগ্রহ করে ব্যবসায় বাণিজ্যাদি আরম্ভ করেছিলেন। তাতে গরিব চিনাদের উপকারও হচ্ছিল, তারা সস্তায় সিগারেট, দেশলাই, বোতাম প্রভৃতি পাচ্ছিল,—ক্রমশ অনেক কিছু।

উন্নত ও সভ্য বিদেশিদের ব্যবহার, কথাবার্তা একটু বেসুরো হয়েই থাকে। বিদ্যা বুদ্ধি সভ্যতা—মাস্টারী না করে পারে না। সেটার উদ্দেশ্য না বুঝলেই মন্দ ঠ্যাকে। একদল চিনাদের তা ঠেক্‌ছিলও। তারা চিরকাল বা জন্মাবধি নিজেদের স্বর্গ হতে প্রেরিত স্বতন্ত্র প্রাচীন জাতি বলেই গর্ব রাখে। জগতকে তারা দিয়েছে অনেক কিছু। তাই বিদেশিদের মোড়লী সইতে পাচ্ছিল না। কিন্তু যুগোচিত উন্নতি না করায় দুর্বল হয়ে পড়েছিল,—জোর করে বিদেশিদের তাড়াবার শক্তিও ছিল না। মিশনরিদের মিষ্ট কথায়, অনেক গরিব চিনা খ্রিস্টান হয়েও যাচ্ছিল ও বিদেশিদের চাকুরি স্বীকার করছিল, তাঁদের সহায় ও শক্তি হয়ে পড়ছিল। চিনা-বিদ্রোহীরা তাদের বিদেশিদের দাস হয়ে সাহায্য করতে নিষেধ করে ও বলে—কথা না শুনলে তাদের ঝাড়ে বংশে নির্মূল করা হবে। গরিবরা

ও যারা সভ্যদের সাহায্যে উপকৃত হচ্ছিল তারা সকলে সহজে তা শুনতে পারেনি। তাই নিজেদের সেইসব লোককেই বিদ্রোহীরা হত্যা করতে আরম্ভ করে। বিদেশিরা তাদের রক্ষার্থে অস্ত্রধারণ করেন। তখন উভয় দলে রক্তারক্তি চলতে আরম্ভ হয়, তাতে মিশনরিও পড়ে মারা।

এতবড় কথা খ্রিস্টান-জগৎ সইবেন কেনো। সভ্য খ্রিস্টান দেশে সাড়া পড়ে যায়। সকল দেশের সৈন্যবাহিনী এসে চিনকে ঘেরাও করে ফ্যালে ও যা করতে আসা তাই করে।

প্রতাপশালী ইংরাজও না গিয়ে পারেন না, তাঁরাও ভারত হতে পাঞ্জাবি, পাঠান ডগরা প্রভৃতি পলটন্ সহ উপস্থিত হন। সেই সূত্রে হুকুম মতো আমাদেরও যেতে হয়,—লড়াই করতে নয়,—ফিরতে পারলে বড়াই করতে, আর বেকায়দায় পড়লে--মরতে।

সেটা হবে কেনো?—হয়নি। তাই, চিনে পৌঁছে যে অবস্থা দেখেছিলুম তারি দু'এক কথা আজ লিখছি। আমরা ১৯০২-এর শেষার্ধে পৌঁছে দেখি, রক্তারক্তির পালা একপ্রকার শেষ। নেড়া-যজ্ঞি চলেছে অর্থাৎ মিটমাটের নিরামিষ মহাস্ত্র চলছে, তাতে অধম পক্ষের রক্ত শুকোয় মাত্র—দেহটা থাকে।

যাঁরা ভেবেছিলেন,—"কারো কিছু তো চাই না, সুতরাং বিরোধের কারণ থাকতে পারে না, নিশ্চিন্ত"—তাঁদের কারো মুখে আর হাসিটুকু পর্যন্ত নাই। যেন সকলেরি সর্বনাশ হয়ে গেছে, বা সর্বনাশ আসন্ন। সকলেই নীরব, চিন্তাকুল, সর্বস্বান্ত। ভাবেনি—উপকার করবার পথ পেলে ভালো লোক ছাড়বে কেনো। ওটা যে ধর্মকর্ম। অজ্ঞানদের প্রতি জ্ঞানবানদের যে কর্তব্য বিস্তর! মা কালীর সিঁদুরের টিপের ভয়ে নীলকমল পালালে চলবে কেনো, ছাড়ে কে? শেষ তার বেয়ালাখানাও চুরমার হ'ল। তাতে হয়েছে কি! দয়া ধর্মের কাজে বাধা দেবার কারো অধিকার আছে কি? কারো সদ্‌বৃত্তির চর্চায় বাধা দিতে নাই।

এ সব জানা থাকলে মিছে দুঃখ করার বা আক্ষেপের কারণ থাকতো না।

চিনেরা নম্বরে আমাদের তেত্রিশ কোটি দেবতার উপর। সেটাও

বোধহয় তাদের নিশ্চিন্ত করে রেখে থাকবে। গিয়ে দেখি—আরামপন্থী রক্ষণশীলদের কলুর বাড়ি, অজ্ঞাত শতাব্দীর সেই ঘ্যানঘেনে ঘানি, মাঠে বলরামের সেই পরিত্যক্ত সনাতন লাঙল, বেশ সপ্রতিভভাবে চলছে। দেখে প্রাণটা আশ্বস্ত হ'ল—আমরাই একা নই, মহতো মহীয়ানও আছেন।—All great men are alike—বাঁচলুম। সান্নিধ্যেই জাপানের নব অভ্যুদয়, তাঁরা আবার সম্বন্ধে জ্ঞাতি, জ্ঞাতিদের শুভেচ্ছাদি আমাদের অজ্ঞাত নয় তো! সুতরাং চিনের অবস্থা আশাপ্রদ বলি কি করে! চিনেরা কিন্তু প্রাচীন কৌলীন্য হেতু জাপানকে তুচ্ছই ভাবে!

অনেক দিনের চিন্তা চেষ্টায় নাকি বেরিয়ে পড়েছে—কোন জাতের ভালো করতে হলে সর্বাগ্রে তাদের অভাব জ্ঞানটি বাড়িয়ে দেওয়া চাই। তারপর আর দেখতে হবে না, বলতে হবে না, নিজেদের চেষ্টাতেই তারা সাতদেশ খুঁজে সে সব জোগাড় করে' নেবে, নিতে বাধ্য হবে।

একবার অভ্যাসটা করিয়ে দিতে পারলে সেটা প্রকৃতিতে পরিণত না হয়ে পারে না। চিনকে তখনো জগতের সুসভ্য সপ্তরথী ঘিরে রয়েছে। দৈহিক পরাজয়ের পর, মানসিক প্রায়শ্চিত্ত আরম্ভ হয়েছে মাত্র। মুখে টুঁ শব্দটি নেই, হাসিও নেই, উচ্চকণ্ঠ নেই। কেউ বাড়িঘর-বিষয় সম্পত্তি, বাপ মা স্ত্রীপুত্র খুইয়েছে। সদাই দুর্ভাবনা—আবার কখন কি হয়!

মিটমাটের ব্যবস্থাদি তখন বেশ ধীরে সুস্থিরে চলতে লাগল। আর তাড়া কেনো—তাড়া তো নেই, তাড়া কিসের! পূর্বে যা অনাবশ্যক ছিল, সেই সব সুদৃশ্য চিত্তাকর্ষী মনোহরী পণ্যাদিও জাহাজ জাহাজ বন্দরে এসে ক্রমে চিনাদের অন্দরে প্রবেশ করে আদর পেতে লাগল। কিছুদিনে অভ্যাস পাকা হয়েও গেল।

পূর্বের আরাম তো মুকিয়ে ছিলই, এখন নূতন নূতন আয়েসের বস্তু অনায়াস-প্রাপ্য হল,—সাবান, সুগন্ধী,—ছাতা, দুল্, পিন্ পাউডার প্রভৃতি পেয়ে যেন দুঃখ আর রইল না। সস্তায় স্যাম্পেনের দরিয়া বয়ে গেল। অন্যে এনে দিলে তার চেয়ে আর সুখ কি আছে! সে কথা তো সকলেই বুঝতে পারি, তার মোহে আমরাও তো চিরমুগ্ধ। ভগবানের পরিহাসের

প্যাঁচ এমন, অতবড় শিল্পদক্ষ স্বাধীনজাতির মাথায় কিন্তু এল না যে, এ সবি তো নিজেরা করে নিতে পারি, শক্তটা কি! সবই রয়েছে, নড়েচড়ে করলেই হয়,—পরাধীনও নই, ঠুঁটোও নই। কারো মঞ্জুরির প্রত্যাশায় হত্যাও দিতে হবে না, কিন্তু তা হবে কেনো! আরাম কতো!

অতবড় বুদ্ধিমান জাতের কেউ যে এই অবস্থাটার কথা ভাবছিলেন না, এমন হতেই পারে না। Dr. সান্‌ইয়াৎ সেন তখন বেঁচে, উপায় চিন্তা নিয়ে পাগলের মতো দেশবিদেশে ছুটোছুটি করছিলেন, লোককে বোঝাচ্ছিলেন,—মানুষের মতো বাঁচতে বলছিলেন। নিজের পায়ে দাঁড়াতে উদ্বুদ্ধ করছিলেন। এ যুগে নিজের উদ্যমে নিজের কারখানায় সব করা চাই, নচেৎ বাঁচোয়া নাই। ইত্যাদি।

দেহসর্বস্ব অতিকায় দেশের আর কিছু থাকুক না থাকুক, নানা দল ও বিভাগ বিচ্ছেদের অভাব থাকে না। তাদের একমতে আনতে ভগবানও পারেন না। বজ্রপাত ভিন্ন তাদের নিদ্রাভঙ্গ হয় না।

একটা কাণ্ড ঘটায় অর্থাৎ সহসা জাপান মাঞ্চুরিয়া দখল করায়, ও চিনের উত্তমাঙ্গগুলিতে হাত দেওয়ায় আজ চিনের চমক ভেঙে চৈতন্য এসেছে। এখন সংবাদপত্রে দেখি সেই আরামপন্থী চিন অন্যের বা জ্ঞাতীর গর্ভে স্বাধীনতাটা গমনোন্মুখ দেখে—যুবা, বৃদ্ধ, স্ত্রীপুত্র পরিজন যোগে এক হয়ে নানা ক্লেশ, নির্যাতন, অনাহার, অনিদ্রা, উপেক্ষা করে, জাপানের বিপক্ষে সমরানল প্রজ্বলিত করে লক্ষ লক্ষ প্রাণ বিনিময়ে যে ভাবে লড়ছে, তা আজ জগতের বিস্ময়।

সেই নিশ্চিন্ত চিনের আজ দেশজ্ঞান জেগেছে। গত কয় বৎসরের মধ্যে সে যেন শতবর্ষ এগিয়ে পড়েছে—সব দিক দিয়ে। তার অবচেতনার সিংহদ্বার মুক্ত হয়েছে।—আমার দেশ, অন্যে আজ কোন অধিকারে নিতে চায়—"আমরা কি মানুষ নই, অন্যের এ দস্যুবৃত্তি সইতে হবে নাকি? অন্যের দাস হয়ে তাদের আদেশ মতো থাকতে হবে নাকি?" এখন নাকি এই ভাব।

কিন্তু যুদ্ধাস্ত্র, যুদ্ধের সরঞ্জাম যে নেই, সব যে সায়েন্সের খেলা, কলকব্জার কৌশল! তা হোক লোক আছে, হাত পা আছে, প্রাণ আছে,

ইচ্ছা থাকলেই হবে। তা বলে দেশকে পরের হাতে তুলে দিয়ে অন্যের তাবেদার হয়ে থাকতে হবে নাকি? এমন প্রাণ থেকে দরকার! এ জনবলের অর্থ কি? যারা সম্মুখ সমরে অনায়াসে দু'কোটি প্রাণ দিতে পারে, ভগবান তাদের উপায় করেই দেবেন। এইরূপ একটা বিশ্বাসে তারা নেবে পড়ে থাকবে।

তারপর যা হয়েছে ও হচ্ছে, সে সংবাদ সকলেই পাচ্ছেন। সেই চিন এখন ব্রিটন্ আমেরিকা ও রুশের সঙ্গে এক পংক্তিতে উল্লিখিত ও সম্মানিত। সকলের সম্মিলিত ইচ্ছাশক্তি প্রবল ও একমুখী হলে উপায় এগিয়ে আসে, অসম্ভব সম্ভব হয়। কিন্তু বিভীষণ থাকলে যে হয় না!

## চিনের স্মৃতি

চিন-জাপান সংঘর্ষ, উপস্থিত হওয়ায়, আজ অনেক কথাই মনে পড়ে। সে প্রায় ৩০ বছর পূর্বের কথা। যখন ১৯০৪ ফেব্রুয়ারিতে রুশ-জাপান যুদ্ধ আরম্ভ হয়, তখন আমরা উত্তর চিনের টিনসিনে উপস্থিত।

দুনিয়ার যত শ্বেতজাতি ১৯০০ সালে বদ্ধপরিকর হয়ে চিনের বিপক্ষে অভিযান করেন, যেহেতু তারা তাদের রাজ্যে বিদেশির গন্ধ সইতে পারছিল না, ধর্মপ্রচারকদের সদুপদেশ ও সদিচ্ছার কদর্থই করে বসেছিল।

চিনারা মহা রক্ষণশীল জাত। তারা নিজের সনাতন আচার বিচার সংস্কার নিয়ে থাকতে চায়। অন্যের মোড়োলি সইতে চায় না। তাদের ধারণা তাদের চেয়ে আবার বোঝে কে? —"তোমাদের কে ডেকেচে, —আমাদের তরে তোমাদের এত মাথাব্যথা কেনো?" তারা বোঝে না, —জ্ঞান বিতরণ, আঁধার মোচন,—মহৎদের ধর্ম। রোগী আর কবে অস্ত্রোপচারে রাজি হয়—কিন্তু অবোধের উপকারের জন্য সেটা জোর করেই করতে হয়।

সহজে বাধা না দিতে পেরে, দুষ্টেরা ক্ষিপ্ত হয়ে শেষে খুনখারাপি করে বসে। তার পরিণাম,—সমগ্র শ্বেতজাতি রোষে রাঙা হয়ে চিন অভিযান করেন, এবং অস্ত্রোপচারও আরম্ভ হয়।

সেই সূত্রে এই শিষ্টেদেরও অর্থাৎ আমাদেরও ডাক পড়ে। অভিযানে জান দেবার মতো প্রাণ নিয়ে নয়, বরং প্রাণটা যাতে ঘরে ফিরে আসে, তাই কেউ রাম, কেউ আল্লা, কেউ দুর্গা, কেউ মা কালীর কাছে সকাতর পিটিসন পেস করে পা বাড়াই। প্রাণভয়ে ডাকগুলো বোধহয় বেসুরো বলেনি,—ঠাকুরদের কানে ধরেছিল।

পৌঁছে দেখি,—অষ্টবজ্র অনেক চিনেকে স্বর্গে পাঠিয়ে চটপট বালাই

মিটিয়ে ফেলেছে—স্থানে স্থানে পঞ্চভূত পচছে, একটু আধটু দুর্গন্ধ ছাড়চে মাত্র। এখন লড়াই চলছে লেখাপড়ার, অর্থাৎ প্রতিপক্ষকে মাৎ করবার মতো চালের ও ছলের।

আমরা বিজয়ীর মতো, উপস্থিত হয়ে, চিনেদের ফেলে-পালানো সাজানো বাড়িতে আরামসে শয্যা পাতলুম। তাসের খোঁজ পড়ল। আমরা রাজবাড়ির আমলা, সাজসজ্জা আহার্যের অভাব নেই প্রাচুর্যই সমধিক। আপিসের কাজ মামুলি ; অভাব কেবল—জলখাবার ঘরে—ভোলা বেটা নেই যে গুড়ুক খাওয়াবে, আর মাসকাবারে হাসতে হাসতে হুঁকোটি হাতে দিয়ে সাড়ে সাত টাকার সিঙাড়া আর রসগোল্লা ফর্দটা শোনাবে!

ফাঁক পেলে পাছে বাড়ির চিন্তা আসে—কেউ তো আর পরিবার plus তিনটি কাচ্চাবাচ্চার কম ফেলে আসেন নি, বরং তদতিরিক্ত (অধুনা আশঙ্কা কমলেও) posthumous-এর দুশ্চিন্তাও ছিল,—তাই ফাঁক মারবার জন্য club, টেনিস্—তাস প্রভৃতিও ক্রমে অবলম্বনে দাঁড়াল। এই 'ফাঁক-ভরাট কল্পে সপ্তাহে সপ্তাহে টি-পার্টিও চলল। ফলকথা, লড়াই ক্রমে 'লাক্‌সারিতে' এসে গেল। কেবল অসুবিধা হল, 'ফলোয়ার' আর চাকর বাকর নিয়ে। মদের ডিউটি না থাকায়, বাসায় ফিরে তার বিউটি দেখতে হত নিত্যই—তারা হুইস্কি আর ছুঁতো না, —সেটা তাদের কাছে তখন ছোটলোকের খাদ্য ;—সাতসিকের শ্যাম্পেন্ মেরে সব লাশ্। কাজেই চিনে-বয় (boy) রাখতে হয়।

যিনি পাঠশালা পেরিয়ে কোনোদিন একপৃষ্ঠা বাংলা লেখেননি, তিনিও এখানে regular সাহিত্যচর্চা করতে বাধ্য হন। চিনেরা মস্ত-বাবু-জাত, তাদের চিঠির কাগজ, নানা চিত্রে-বর্ণে সুরঞ্জিত,—roll হিসাবে বিক্রি হয়। বড় বাড়ির মানত-প্রাপ্ত দুষ্প্রাপ্য সোনার চাঁদ ছেলেদের সেকেন্দরী কোষ্ঠিও অতবড় হয় না। প্রতি সপ্তাহে মেল (mail) যায়। প্রত্যেকে সেই (Mail day) মেল-ডে-তে ৩।৪ ঘণ্টা একাগ্র মনে সেই রোল্ মেলে সাহিত্যচর্চায় নিবিষ্ট হন। তখন হতাশের আক্ষেপের বিশিষ্ট লাইনগুলির খোঁজ পড়ে। 'ভগ্নহৃদয়' নিয়ে স্মৃতি চর্চা চলে, এবং

'সুখের লাগিয়া এ ঘর বাঁধিনু' কাজে লাগে।

এইভাবে দিনগুলি মন্দ কাটছিল না। এমন সময় অকস্মাৎ রুশ-জাপান যুদ্ধের উৎপাত সকলকে চমকে দেয়। এত সুখ সইবে কেন!

টিন্‌সিনে তখন জগতের সব লড়ায়ে-জাতগুলিই উপস্থিত। প্রত্যেকে বেশ খানিকটে করে যুৎসই জায়গা দখল করে বসে আছেন। কিন্তু ৭ ফেব্রুয়ারি রুশের একটি প্রাণীকেও টিন্‌সিনে আর দেখতে পেলুম না। শুনলুম রাতারাতি তারা কোথায় সরে পড়েছে। জাপানীরা ব্যস্ত হয়ে বেড়াচ্ছে তাদের খোঁজে।

আশা উত্তেজনা উৎসাহ—তাদের সবার মুখে সুস্পষ্ট। টাকুরোডেই (Taku Road) জাপানি দোকানদার ও ব্যবসাদারের আড্ডা :—মণিহারী, স্টেশনারী, মিসলেনিয়াস্, ছবি, সিগারেট, রেশমীফুল, পাখা, মাদুর প্রভৃতির ব্যবসায়ই বেশি। আজ বেচা-কেনা বন্ধ, সেদিকে তাদের মনই নেই। কেহই চিন্তিত বা বিমর্ষ নয়, মুখে বরং ক্রূর হাসি।

কয়েকমাস পূর্বে 'ওকুমুরাকে' (একটি জাপানি ছেলে) যেদিন আমাদের বাসায় প্রথম দেখি,—তাকে অত্যন্ত দুরবস্থাপন্ন, মলিন, দীন জাপানিযুবক—beggar boy বলাও চলে—ভাবেই পেয়েছিলুম। পরিচয়ও তাই পাই। রুমালে বাঁধা একটি কাগজের বাক্সে কতকগুলি সিগারেটের প্যাকেট নিয়ে এসে অভিবাদনান্তে সবিনয়ে জিজ্ঞাসা করে—

—"আপনি সিগারেট ব্যবহার করেন কি?"

"করি," শুনে জিজ্ঞাসা করে "কোন্ ব্র্যান্ড্?"

বলি—"জাপানের পিকক্ ব্র্যান্ড।"

শুনে সুখী হয়ে বলে—"আমার কাছে নিতে আপনার আপত্তি আছে কি? নিলে আমাকে সাহায্য করা হয়। আমি অত্যন্ত গরীব, এক দোকানদার বন্ধু আমাকে এই বাক্সটি বেচতে দিয়ে সাহায্য করেছেন, লাভ নেবেন না ; বিক্রি করে তার ন্যায্য দাম তাকে ফিরিয়ে দিলে, আবার মাল পাবো ;" ইত্যাদি।

বাসায় আমি ও আমার অফিস-বন্ধু শ্রীযুক্ত সুরেশচন্দ্র মজুমদার

থাকতুম এবং দুজনে কম্‌সে কম্ দশ ডলারের (চিনের ডলার তখন ১॥/০ করে) সিগারেট পোড়াতুম। উত্তর-চিনের হাড় ভাঙা শীতে—স্নানাহার আর নিদ্রার কয় ঘণ্টা ছাড়, টানের বিরাম ছিল না।

ওকুমুরা বড় খদ্দেরই পেলে। তিন চার মাস নিয়মিত নিজে এসে দিয়ে যেত। পরে টাকুরোডে একখানি ছোটখাটো দোকান খোলে। সেখানে থেকেও বিস্কুট, মাখন, কাগজ, সিগারেট, এসেন্স প্রভৃতি নিতে আমরা বাধ্য হই, ছোকরাটির অনুনয় বিনয় এড়াবার উপায় ছিল না।

রুশ জাপান যুদ্ধ আরম্ভ হবার সপ্তাহ দুই তিন মধ্যে, সে একদিন তার বিধবা মা'কে সঙ্গে করে আমাদের বাসায় এসে উপস্থিত।

"কি খবর",—জিজ্ঞাসা করায় শুনলুম, সে যুদ্ধে যেতে চায়, কিন্তু তার দৃষ্টিশক্তি দূরপ্রসারি নয় বলে, ডাক্তার তাকে পাস্ করেনি। এই কথা বলতে বলতে তার চোখে ছলছলিয়ে এল।

বললুম,—"বেশ তো দোকান করচ',—ইচ্ছে করে যুদ্ধে যাওয়া কেনো? সকলকেই কি যুদ্ধে যেতে হবে? তোমার মা বৃদ্ধা—তাঁকেও তো দেখা চাই।"

শুনে সে নিজে কিছু বললে না, আমার কথাগুলি মাকে শোনালে। মা কাঁদো কাঁদো হয়ে বললে, "আমার আর এক ছেলে আছে, তার বয়স মাত্র ১৫, তাকে ওরা পাঠাবে না—সে দোকান দেখতে পারে। আমার উপযুক্ত ছেলে থাকতে সামান্য কারণে সে এই বিপদের সময় দেশের কাজে লাগবে না? আমি মুখ দেখাবো কি করে? আপনি দয়া করে এমনভাবে কিছু লিখে দিন যাতে ওকুমুরার যাওয়া হয়। সে অন্য কেন্দ্রে গিয়ে দরখাস্ত দেবে।" ইত্যাদি বলে কেবলই হাতজোড় করতে লাগল।

যার মা এই কথা বলে, তার ছেলেকে আর বোঝাব কি? সুরেশ ভায়া বললেন—"বাঁড়ুয্যে ওরা বাঙালি নয় যে ২৫ টাকার কেরানি হয়ে বেঁচে থেকে বাপের নাম বজায় রাখবার কথা নির্লজ্জের মতো মুখে আনবে,—এখানে গয়াও নেই যে পিণ্ডি দেবার পরোয়ানা আছে। ওদের দেশ আছে, দেশের জন্য প্রাণও আছে। পারো উপায় করে দাও।"

১৮ বছর বয়স থেকে দরখাস্ত লেখার মক্সই করা হয়েছে। ফল হোক না হোক--মাথা ঘামিয়ে মুসুবিদে করে, লম্বা এক দরখাস্ত লিখে দিলুম।

দরখাস্ত হাতে পেয়ে ওকুমুরা বললে—Bless me Lama. (বেশি পরিচিতেরা আমাকে Lama—'লামা' বলতো)—তখন আমাদের মনের অবস্থা—"এরা গেলে যে বাঁচি!" 'যাক্—তারা খুসি হয়ে, হাঁটু গেড়ে অভিবাদন জানিয়ে 'বানজাই' Victory, বলে চলে গেল। অবাক্ হয়ে ভাবতে লাগলুম,--"দেশ কাকে বলে জানি না, কিন্তু এক ছটাক জমি নিয়ে খুনোখুনি,—মামলা মকর্দমা করে থাকি—এবং তার জন্য ঘরের পয়সা পরকে দিয়ে সর্বস্বান্ত হয়েও থাকি। ১৯ বছরের ছেলে সাধ করে কাঁচা মাথা দিতে চায়! পাঠায়নি বলে মা কাঁদে! স্বপ্ন, না গল্প, না অভিনয়?"

সুরেশ ভায়া বললেন—"এতো ফ্যাঁসাদও জোটাতে পারো, কোনোদিন তুমিই মজাবে বাঁড়ুয্যে"...

"মরতে যাবে যাক্—আমাদের বাসায় ক্যানো? মাথাটা খারাপ করে দিয়ে গেল। ও মাগী ওর মা নয়। তুমি উচ্ছুগ্‌গু করে দিলে. এ পাপ তোমাকেও অর্শাবে। রুশের এই তোড়ের মুখে ও গেছে কি মরেছে—

শুনে শিউরে উঠলুম! এ সব আধ্যাত্মিক কথা তো আমার মাথায়ই আসেনি? সুরেশ তো সত্যি কথাই বলেছে, আমিই তো ওকে মরতে সাহায্য করলুম।"

ব্যাপারটা গুরুত্ব, বেলার সঙ্গে বেড়েই চলল,—যেন কি মহাপাতক করা হয়েছে। একথা একবারও মনে হল না যে, সে নিজের দেশের জন্যে যুদ্ধ করতে যাচ্ছে—যেটা তার অবশ্য কর্তব্য। কিন্তু আমাদের কাছে ও কর্তব্য কোন পুরুষে দেখা দিয়েছে কি যে, তার সত্যকার spiritটা সহজে অনুভবে আসবে? সারাদিনটা মনমরা হয়েই কাটল।

আমাদের বাসাটা ছিল 'North China Indian Recreation Club"-এর গায়েই। ক্লাবে আড্ডা দেবার পর বাঙালি বাবুরা আমাদের বাসা হয়ে ফিরতেন। সে রাতেও দু'জন এলেন।

রুশ-জাপান যুদ্ধের কথাই চললো। জাপান জলে স্থলে ক্ষিপ্তের মতো

লড়াই লাগিয়েছে—মরিয়ার মতো এগুচ্ছে, কোনো বাধাই তাদের কাছে বাধা নয়। কোরিয়া ভেদ করে যাবে তাদের আপত্তি শুনবে না। সব জাতই সাগ্রহে সেটা লক্ষ করছে।

সবার চেয়ে সমস্যা ইংরাজদের,—তাঁরা জাপানের সঙ্গে সন্ধিসূত্রে ally—বন্ধু। আবশ্যক হলে পরস্পরকে সাহায্য করতে উভয়ে বদ্ধ ও বাধ্য। কি হোটেলে, কি অফিসে, কি ক্লাবে ওই কথা, ওই প্রসঙ্গ, অবশ্য সন্তর্পণে ফিস্ ফাস্! গোল বেঁধেছে—রুশ য়ুরোপের শ্বেত জাতি হয়ে। জাপানিরা এশিয়ার লোক, রংয়েও নিকৃষ্ট,—তার এ ধৃষ্টতা কেনো? স্পর্ধারও সীমা আছে। —তাই তো...এই ভাব।

একে নবোদ্যম, তায় যুদ্ধের প্রথম মুখ, জাপান উন্মত্তের মতো ছুটেছে। দেখতে দেখতে সংগ্রাম জেঁকে উঠল, দিন দিন ভীষণ আকার ধারণ করতে লাগল। জাপান এগুচ্ছে—এ সংবাদটা কারুর বড় উপভোগ্য হচ্ছিল বলে টের পাওয়া যাচ্ছিল না।

যাই হোক্—আমাদের কিন্তু মুখ ও বুক দুই শুকোচ্ছিল, যেহেতু আমরা ally-র দাস, পাশ কাটাবার পথ নেই। মরার বাড়া গাল নেই বটে, সেটা দেশে হলেও সম্ভব হতে পারতো, এখানে চাকরি ছেড়ে এক সমুদ্রে ঝাঁপ দেওয়া চলে।

বেলঘর নিবাসী অমূল্যধনবাবুই টীকা টিপ্পনীসহ এই সব সংবাদ শোনাচ্ছিলেন। তিনি পেকিনে থাকতেন, মধ্যে মধ্যে টিন্‌সিনে আসতেন, কারণ হেড অফিস ছিল টিন্‌সিনে।

অমূল্যবাবু ছিলেন বেশ কাজের লোক ; দশজনকে নিয়ে চলতে পারতেন। লোককে সাহায্য করতে, সাহস, আশা ও সান্ত্বনা দিতে তৎপর। বিদেশে বিপদের মধ্যে এরূপ একটি লোক মেলা কম কথা নয়। ভয় লাগিয়ে দিতে যেমন, আবার তার কাটান-ছিড়েন বাতলাতেও তেমনি। পেকিনে Legation দূতাবাসগুলির অধিষ্ঠান। সুতরাং অমূল্যবাবুর কাছে সকলেই সঠিক সংবাদের আশা করতো, তিনিও গম্ভীরভাবে বেশ মাতব্বরের মতো শোনাতেন।

আজ "চীনযাত্রীর" খ্যাতনামা চাটুয্যেও হাজির। সে ছিল মহাভীতু

লোক,—পরিবার কাছে না থাকলে সম্পূর্ণ অসহায়, একদম বেকাম ও অচল। কাপড়ের গুদোমের (Clothing Store-এর) ভার পড়েছিল তার উপর। লক্ষাধিক টাকার গরম পোশাক-পরিচ্ছদের বিলিব্যবস্থা তার হাতে। তায় সে বিষম সন্দিগ্ধচিত্ত, সর্বদাই কে কি সরালে—এই চিন্তা। চিনেকুলিরা ভয়ঙ্কর চোরও। সে বলতো—"পরিবার কাছে থাকলে আমায় কিছু দেখতে হতো না, কাপড় গোছাতে, কাপড়ের হিসাব রাখতে ওরাই ভালো পারে। একখানা রুমাল কেউ সরাক দিকি!" কথাটা অস্বীকার করতে বোধহয় বাঙালি জজেরাও সাহস পাবেন না।

চাটুয্যে একপাশে একখানি চেয়ারে চুপটি করে বসে রাবণের চিতার মতো জ্বলন্ত স্টোভটার দিকে হাঁ করে উদাসভাবে চেয়ে অমূল্যবাবুর কথা শুনছিল। মধ্যে মধ্যে দীর্ঘনিশ্বাসও ছাড়ছিল। সেই সঙ্গে একবার মধুসূদন নামটি কণ্ঠ ছেড়ে বাইরে বেরিয়ে পড়ায়, অমূল্যবাবু বললেন—"এটা মধুসূদনের এলাকার বাইরে চাটুয্যে, এখানে নিত্য দেবতার নাম বদলায়, Brigade order-এ যা বলে দেয় সেইটি স্মরণ রাখা চাই, আজ...ইত্যাদি।

অসময়ে সহসা গুডুম করে বন্দুকের আওয়াজ হওয়ায়, সকলে চমকে গেলুম, কথা থেমে গেল। সত্রাসে চাটুয্যে দাঁড়িয়ে উঠে কাতর কণ্ঠে জিজ্ঞাসা কল্লে—"কি বাঁড়ুয্যে মশাই? বন্দুক ছোঁড়ে কেনো?"

অমূল্যবাবুই জবাব দিলেন—"আজকাল বড় কড়াকড়, বোধহয় কেউ Challenge-এর জবাব দিতে পারেনি, তাকে গুলি করলে"...

চাটুয্যে কম্পিত কণ্ঠে বললে—"পারেনি বলে' একেবারে মেরে ফেলবে নাকি?"

"ফেলবে না? শত্রুপুরী, কে কি উদ্দেশ্যে চলেছে, কে জানে?—তাই তো বলছিলুম—Watch-wordই এখানকার দেবতার নাম। আজকের মহামন্ত্র জানা আছে তো? মনে করে রাখ—Robbers"...

চাটুয্যে আমার দিকে চেয়ে বললে—"আমি আজ এইখানেই থাকব বাঁড়ুয্যে মশাই"...

"বেশ তো সেই ভালো"...

অমূল্যবাবু দেখতেও যেমন, হাতে বহরেও তেমনি,—সাহসী ও নির্ভীক। চাটুয্যেকে বললেন—"চলো না আমি পৌঁছে দিয়ে যাচ্ছি"...সে গেল না।

অমূল্যবাবু উঠে দাঁড়িয়ে ছিলেন, বললেন "বাঁড়ুয্যে মশার কি শরীর ভালো নয়? তেমন কথা নেই, একটা সিগারেট টানতেও দেখলুম না"...

সুরেশ তাড়াতাড়ি বললে—"ও-আপনি শোনেননি বুঝি! উনি যে আজ একটা ভারী গর্হিত কাজ করে ফেলেছেন,—একটি ১৯ বছরের ছেলেকে যমের মুখে ঠেলে দিয়েছেন।" এই বলে সকালের ঘটনা শোনালে।

রাত হয়েছিল—অমূল্যবাবু তার ওপর আর কারুকার্যের চেষ্টা না পেয়ে—সংক্ষেপেই সারলেন ; বললেন,—"তাতে হয়েছে কি? তাহলে কুরুক্ষেত্র বাধাবার কর্তার মহাপাতক রাখবার স্থান মিলতো না। দু'দিন অপেক্ষা করলেই দেখতে পাবেন ও জাতির মহিরাবণটি পর্যন্ত দেশের জন্য প্রাণ দিতে ছুটবে—এখনি হয়েছে কি? ওদের প্রত্যেকটি বামন-অবতার।" এই বলতে বলতে বেরিয়ে গেলেন।

চাটুয্যের দুঃখের কাহিনি ও বাড়ির অবস্থাদি শুনতে এবং সঙ্কট সময়ের কর্তব্য স্থির করতে অর্ধেক রাত কেটে গেল। সে বোধহয় ঘুমুতে পারেনি। শুনলুম, ভোর হতেই নিজের গুদোমে চলে গেছে।

ক্রমে একটা চিন্তার ও আতঙ্কের ভাব সকলের মনেই দিন দিন সুস্পষ্ট হতে লাগল।

জাপানের জয় প্রার্থনাটাও সঙ্গে সঙ্গে সকলে তখন করতে লাগলেন, পাছে ally-র না টান ধরে। কাছে লোক মজুদ থাকতে দূরে তো আর খুঁজতে হবে না। তা ছাড়া জাপান তখন সমুদ্রময় 'মাইন' ছড়িয়ে ফেলেছে। জলপথ বিপদসঙ্কুল, জাহাজ চলাচল নিরাপদ নয়। হাতের পাঁচ নিয়েই খেলতে হবে।

জলে স্থলে সংগ্রাম তখন তুমুল দাঁড়িয়েছে। এই বজ্র-বাঁটুলের জাত রুশকে নিত্যই ঠেলে নিয়ে এগুচ্ছে—সকলে সবিস্ময়ে চেয়ে আছে! আপিসের কাজকর্ম 'নেম' রক্ষায় চলেছে , সারাদিনই সংবাদপত্র আর

বুলেটিন বেরুচ্ছে, টেলিগ্রাম আসছে। উপরন্তু আমাদের 'রয়টার'—বাবুর্চি, খানসামা আর প্যায়দাও আছেন। তারা রিপোর্টগুলো এমন মুখ করে, শোনায়—পীলে চমকে দেয়, রক্ত শুকোয়! বড় সাহেবদের Table talk নাকি তাদের Stock ; শুনে আমরা তটস্থ।

জাপানিরা যখন যুদ্ধযাত্রা করে, তারা ফেরবার জন্য যায় না—জয়ের জন্যই যায়। তারা লোক বাঁচিয়ে লড়বার কায়দাকানুন মানে না—সে হিসেব রাখে না। যুদ্ধ জয় করতে হবে, এই মাত্র জানে ও মানে। সুতরাং তাদের হটাবে কে? Honourable retreat শুনলে ঘৃণাব্যঞ্জক হাসিই হাসে। কিন্তু সুসভ্য দেশের বড় বড় জেনারেল ও ধুরন্ধরেরা এটাকে মূঢ়তা বলেন! এই মূঢ়তাই রুশকে কোণ-ঠাসা করেছিল।

কয়েক মাস তখন কেটে গেছে। এই মৃত্যুলীলা অনেকটা সয়ে সহজ হয়ে এসেছে।—বড় বড় বীরের বীরত্ব কাহিনি এবং নগণ্য সাধারণের মহত্ত্ব তখন "কিং-কোডো" কোম্পানির সচিত্র মাসিকের মার্ফৎ সবিস্ময়ে পড়া যাচ্ছে, আর দেশ জিনিসটা কি ও দেশ-প্রাণতা কাকে বলে, দেশপূজার মন্ত্র ও উপকরণ কি, দেখা যাচ্ছে। এই অদ্ভুত-কর্মারা যা দেখাচ্ছে তাই অভূতপূর্ব।

অন্যান্য লড়ায়েজাতের অভিজ্ঞেরা বলছেন,—'ট্রান্সভাল্ যুদ্ধের বুয়োরদের রীতিনীতি এরা অত্যল্প সময়ে আয়ত্ত করে কাজে লাগাচ্ছে। শ্রম, কষ্টসহিষ্ণুতা ও অধ্যবসায়ই এদের প্রধান অস্ত্র ও মূলমন্ত্র। অধিকন্তু এদের মধ্যে প্রাচীন সামরিক প্রবাদ ও ক্ষত্রবীর্য, বর্তমান, তাই আজো...কিন্তু...ইত্যাদি।

অহরহ এই বিরাট হত্যাকাণ্ডের আলোচনার মধ্যে ওকুমুরার নাম মাথা থেকে মুছেই গিয়েছিল। তাদের 'টাকু-রোডের' দোকানও উঠে গেছে।

একদিন অপিস থেকে বাসায় ফিরে দেখি আমার নামে একখানা ছবি-কার্ড বা ছবি-পোস্ট-কার্ড এসেছে। সেটা বোধকরি আগস্ট মাস। সামান্য দু'ছত্র লেখা। পড়ে দেখি—ওকুমুরা লিখেছে—

Oh—How pretty Japans Victory and Lady—
From—y—Okumura—
Newchwang

নিউচাং স্থানটি 'পোর্টআর্থারের' সন্নিকট।

যাক—বাঁচলুম, ছেলেটা বেঁচে আছে। আরো দু'মাস পরে হারবিন্ থেকে আর একখানা পাই। তারপর আর পাইনি।

পত্র দু'খানি প্রায় ৩০ বছর আমার কাগজপত্রের মধ্যেই পড়েছিল। দ্বিতীয়খানি আজ দেখতে পাচ্ছি না, প্রথম কার্ডের টিকিটখানিও ড্যাম্প লেগে কোথায় খসে পড়েছে।

কেদারনাথের সংক্ষিপ্ত জীবনকথা

অন্যত্র কেদারনাথ বন্দ্যোপাধ্যায় তাঁর সংক্ষিপ্ত জীবনকথা নিবেদন করেছেন। দেখা যাচ্ছে ১৯০২ সালের ৩ জুলাই মাসে (অর্থাৎ স্বামী বিবেকানন্দর জীবনাবসানের আগের দিন) চিনযাত্রা শুরু করে ১৯০৫ আগস্ট মাসে তিনি আবার দেশে ফিরে আসেন। কিন্তু এই তিন বছর চিনের অভ্যন্তরে কি দেখলেন সে বিষয়ে এই বইতে তিনি নিশ্চুপ।

অন্যান্য কাগজপত্তর উলটে তাঁর আর একটি বইতে ('স্মৃতি-কথা') চিন সম্পর্কে দুটি ছোট প্রবন্ধ খুঁজে পাওয়া যাচ্ছে। একটি নাম 'চিনের স্মৃতি' ও অন্যটি 'চিনের নিদ্রাভঙ্গ'। কেদারনাথের নিজের কথা অনুযায়ী ভারতী পত্রিকায় প্রবাস থেকে 'চিন প্রবাসী' পত্র নামে দুবার লেখেন।

এই লেখা দুটি প্রবন্ধ আমার দেখা হয়নি, তবে 'চিনের নিদ্রাভঙ্গ' এখনও পাঠককে অভিভূত করবে। সরকারি ডিসিপ্লিনের চাপে, চাকুরে লেখক সব কথা বলতে পারেননি, তবু কিছু ভাববার জিনিস তিনি সাহসের সঙ্গে উত্থাপন করেছেন। সেই লেখা থেকে উদ্ধৃতি দিয়েই আমাদের চিন অনুসন্ধান এবারের মতন শেষ করা যেতে পারে।

কেদারনাথ লিখছেন "ভীষণ শীতের দেশ। তাই পাড়ায় পাড়ায় গরম জলের স্নানাগার আছে।...যখনকার কথা বলছি তখন চিনা পুরুষদের অতি যত্নের পিগটেল বা টিকি থাকত, কেশবিন্যাস করিয়া আড্ডায় আড্ডায় উপস্থিত থাকত।...আমাদের দেশে লক্ষপতি বললে—বড়লোক বোঝায়। কোটিপতি না হলে চিনে বড়লোক হয় না। ১৯০২/৩ খ্রিস্টাব্দে উত্তর চিনে-টিনসিন ও পিকিঙে পৌঁছে সাধারণ লোকদেরই দেখেছিলুম ও হতাশ হয়ে ভেবেছিলুম, মধ্যবিত্তরাই তো শিক্ষায়-দীক্ষায়, চিন্তায় জগতের প্রাণশক্তি—এঁদেরও আমাদের দশা দ্রুত এগিয়ে আসছে!"

কেদারনাথ বন্দ্যোপাধ্যায় দীর্ঘজীবী হয়েছিলেন। ১৮৬৩ সালে জন্ম

নিয়ে তাঁর দেহাবসান ১৯৪৯ সালে। ১৯০৪ সালের ফেব্রুয়ারিতে যখন রুশ-জাপান যুদ্ধ আরম্ভ হয় তখন তিনি উত্তর চিনে। এই যুদ্ধের কথা পরবর্তীকালে তিনি কোথাও লিখেও থাকবেন। প্রকাশিত অথবা অপ্রকাশিত সেই লেখাগুলি খুঁজে পেলে ভারত-চিন সম্পর্ক সম্বন্ধে আমাদের ধারণা আরও কিছুটা স্পষ্ট হবে।